নিকট অচিরেই অতি পরিচিত হইয়া উঠিল। এই সকল ব্যায়ামকেন্দ্র-সমূহ হইতেই সূর্য্য সেন ও নির্ম্মল সেন উপযুক্ত কর্ম্মীদের বাছিয়া বাছিয়া দলে গ্রহণ করিতে লাগিলেন।

১৯২৮ সালের শেষাশেষি পুলিশ সুপারিণ্টেণ্ডেণ্ট মিঃ সাণ্ডার্সের নিহত হওয়া এবং তদুপলক্ষে ভগৎ সিং, যতীন দাস প্রভৃতি নেতৃবৃন্দের ধৃত হওয়ার বিষয় পূর্ব্বেই বলা হইয়াছে। তাঁহাদিগকে অভিযুক্ত করিয়া যে লাহোর ষড়যন্ত্র মামলার সূত্রপাত হয়, তাহা চলিতে থাকাকালেই ১৯২৯ সালের ১৩ই সেপ্টেম্বর বিপ্লবী যতীন দাস দীর্ঘদিন অনশন অবলম্বন করিয়া মৃত্যু বরণ করেন। ইহাতে সমগ্র ভারতব্যাপী যে প্রচণ্ড বিক্ষোভ উপস্থিত হয়—সেই বিক্ষোভের ঢেউ গিয়া চট্টগ্রামেও পৌছায়। ছাত্র ও যুবকগণের মন ইহার ফলে অতিশয় চঞ্চল হইয়া উঠে।

চট্টগ্রাম শহরের জে, এম, সেন হল প্রাঙ্গণে ১৯২৯ সালের মে মাসে সুভাষচন্দ্রের সভাপতিত্বে এক রাজনৈতিক সম্মেলনের অধিবেশন হয়। এতদুপলক্ষেও চট্টগ্রামে বিপুল উৎসাহ-উদ্দীপনা চলিতে থাকে। গণেশ ঘোষ এক বৃহৎ স্বেচ্ছাসেবক বাহিনী লইয়া সভাপতিকে অভ্যর্থনা করিয়া হল-প্রাঙ্গণে লইয়া যান। সুভাষচন্দ্র তাঁহার দৃপ্ত অভিভাষণে পূর্ণ স্বাধীনতার দাবীই ব্যক্ত করিলেন। চট্টগ্রামের এই সকল আন্দোলন ও অনুষ্ঠানের পশ্চাতে থাকিয়া কুশলী নেতা সূর্য্য সেন তাঁহার বৈপ্লবিক প্রস্তুতিকে দ্রুত সমাপ্তির পথে লইয়া যাইতেছিলেন। কংগ্রেসের লাহোর অধিবেশনে পূর্ণ স্বাধীনতার দাবী গৃহীত হইবার পর সূর্য্য সেন তাঁহার প্রস্তুতিকার্য্যকে আরও দ্রুত করিয়া তুলিলেন। ডাকাতির দ্বারা অর্থ-সংগ্রহের প্রচেষ্টা ত্যাগ করিয়া তিনি দলের সকল সদস্যকে নিজ নিজ সামর্থ্য অনুযায়ী দলের অর্থ-ভাণ্ডারে অর্থ-সাহায্য করিবার জন্য আহ্বান জানাইলেন। কর্ম্মীরাও সেই আহ্বানে সাড়া দিলেন আশাতিরিক্তভাবে।

চট্টগ্রামের মহিলাগণ বিনা দ্বিধায় তাঁহাদের স্বর্ণালঙ্কার প্রভৃতি এই দলের সাহায্যে দান করিতে লাগিলেন।

১৯৩০ সালের প্রথম দুই-এক মাসের মধ্যেই সকল আয়োজন প্রায় সমাপ্ত হইয়া আসিল। এই সময় সূর্য্য সেনের অধীন দলটির সদস্যগণ আপনাদিগকে Indian Republican Army-র চট্টগ্রাম শাখার সদস্য বলিয়া পরিচিত করিতেছিলেন। সমগ্র চট্টগ্রামে ব্যাপক বিদ্রোহ ঘটাইবার জন্য বিশ্বস্ত নিষ্ঠাবান কর্ম্মী সংগৃহীত হইল—অর্থ, অস্ত্র-শস্ত্র ও গুলি-বারুদও যতদূর সম্ভব যোগাড় হইল। দলের বহু বিপ্লবী আপন আপন আত্মীয়-স্বজনের লাইসেন্স-প্রাপ্ত আগ্নেয়াস্ত্রও গোপনে চুরি করিয়া আনিয়া দলের অস্ত্রসম্ভার বৃদ্ধি করিতে লাগিলেন। গোপনে গোপনে চলিতে লাগিল বোমা-প্রস্তুতির কার্য্য ও আগ্নেয়াস্ত্র চালনা শিক্ষা। সরকার-পক্ষ যেমন প্রসিদ্ধ বিপ্লবিগণের গতিবিধি পর্য্যবেক্ষণ করিবার জন্য এবং তাঁহাদের কার্য্যকলাপেব সংবাদ সংগ্রহের জন্য বহু গুপ্তচর নিযুক্ত করিয়াছিলেন, বিপ্লবীরাও তাহার পাল্টা ব্যবস্থা হিসাবে আপনাদের দলেও এক গোয়েন্দা-বিভাগ সৃষ্টি করিয়াছিলেন। এই দলের কর্ম্মিগণ পুলিশ ও সরকারী মহলের নানা সংবাদ সংগ্রহ করিতেন এবং বিপদের সম্ভাবনা জানিতে পারিলেই গুপ্ত-কেন্দ্রে আসিয়া পূর্ব্বাহ্ণেই সকলকে সতর্ক করিয়া দিতেন। এই ব্যবস্থায় খুবই সুবিধা হইয়াছিল। পুলিশ বহু চেষ্টা করিয়াও বিপ্লবীদিগের বিশেষ কিছুই করিতে পারিতেছিল না।

দলের জন্য বোমা প্রস্তুতের কার্য্যে লিপ্ত থাকাকালে একদিন এক দুর্ঘটনা ঘটিল। আকস্মিক বিস্ফোরণের ফলে তারকেশ্বর দস্তিদার ও রামকৃষ্ণ বিশ্বাস সাংঘাতিকভাবে আহত হইলেন। কি করিয়া গোপনে তাঁহাদের চিকিৎসার ব্যবস্থা করা যায়—তাহা ভাবিয়া দলের সকলেই অতিশয় উৎকণ্ঠিত হইয়া পড়িলেন। যাহা হউক, শেষ পর্য্যন্ত সকল ব্যবস্থাই

হইল। অতিশয় গোপনীয়তা অবলম্বন করা সত্ত্বেও পুলিশ কিন্তু একদিন রামকৃষ্ণের আহত হওয়ার বিষয় জানিয়া ফেলিল এবং তিনি যেখানে ছিলেন, সেখানে হানা দেওয়ার জন্য প্রস্তুত হইল। দলের গুপ্ত সংবাদ সংগ্রহকারী বিভাগের কর্ম্মীরা পুলিশের এই সিদ্ধান্তের বিষয় জানিতে পারিয়া পূর্ব্বেই আসিয়া সতর্ক করিয়া দেওয়ায় রামকৃষ্ণ বিশ্বাসকে পুলিশের আগমনের আগেই সরাইয়া দেওয়া হয় এবং পুলিশ গিয়া ব্যর্থ মনোরথ হইয়া ফিরিয়া আসে।

আহত হইয়া তারকেশ্বর ও রামকৃষ্ণকে বহুদিন শয্যাশায়ী হইয়া থাকিতে হইয়াছিল। চট্টগ্রাম অস্ত্রাগার-লুণ্ঠনের সময়ও তাঁহারা আরোগ্য-লাভ করিতে পারেন নাই বলিয়া ঐদিনের ঘটনায় কোনও অংশই তাঁহারা গ্রহণ করিতে পারেন নাই। অর্দ্ধেন্দু দস্তিদার নামক দলের আর একজন বিপ্লবীও ঐ একই ভাবে আর একদিন আহত হইলেন; তিনি কিন্তু অল্প-দিনেই আরোগ্যলাভ করেন এবং অস্ত্রাগার-লুণ্ঠনেও যথাযোগ্য অংশ গ্রহণ করেন।

. উদ্যোগ পর্ব্বের চরম পর্য্যায়ে দক্ষ কর্ম্মীরা সরকারী প্রতিষ্ঠানসমূহ ও অস্ত্রাগার প্রভৃতির অবস্থান, মজুত অস্ত্র-শস্ত্র ও উহাতে প্রহরীর সংখ্যা প্রভৃতি সম্বন্ধে গোপন-সংবাদ সংগ্রহে মনোনিবেশ করিলেন, কারণ ঐ বিষয়গুলি সম্বন্ধে সম্যক্ জ্ঞান এবং তদনুযায়ী প্রস্তুতির উপর বিপ্লবীদের কার্য্যের সাফল্য-অসাফল্য বহুপরিমাণে নির্ভর করিতেছিল। ·

## বিদ্রোহের পরিকল্পনা

গান্ধীজীর আইন-অমান্য আন্দোলন সুরু হইবার পর ১৯৩০ সালের এপ্রিল মাসের গোড়ার দিকে চট্টগ্রাম জেলার কেন্দ্রীয় কংগ্রেস কার্য্যালয়ে বিপ্লবিগণের এক সভার অধিবেশন হয়। সূর্য্য সেন সেই সময় চট্টগ্রাম

জেলা কংগ্রেসের সেক্রেটারির পদে অধিষ্ঠিত ছিলেন। কংগ্রেসী আন্দোলনের চরম পর্য্যায়েই বৈপ্লবিক ক্রিয়া-কলাপ সুরু করিবার অনুকূলে উক্ত সভায় এক সিদ্ধান্ত গৃহীত হয়। ইহার পর দলের বিশিষ্ট নেতাগণ তাঁহাদের আস্থাভাজন ও দক্ষ ব্যক্তিদের নামের কয়েকটি তালিকা সূর্য্য সেনের নিকট পেশ করিলেন এবং সূর্য্য সেন ও নির্ম্মল সেন সেই সকল তালিকা হইতে



রামকৃষ্ণ বিশ্বাস

নিজেদের মনোমত ও সর্ব্বাপেক্ষা যোগ্য কর্ম্মীদের নাম বাছিয়া বাছিয়া প্রায় জন ষাটেক বিপ্লবীর এক চূড়ান্ত তালিকা প্রস্তুত করিলেন। কার্য্যের যে পরিকল্পনা অনুমোদিত হইল, তাহাতে নিম্নলিখিত বিষয়গুলি অন্তর্ভুক্ত হইল—পুলিশ ও রেলওয়ে অক্সিলিয়ারি বাহিনীর অস্ত্রাগার লুণ্ঠন, টেলিগ্রাফ ও টেলিফোন ব্যবস্থা বিপর্য্যস্ত করিয়া দেওয়া, সরকারী ট্রেজারি আক্রমণ,

জেলখানা ভাঙ্গিয়া কয়েদীদের মুক্তিদান, শ্বেতাঙ্গদের ক্লাব আক্রমণ করিয়া সম্ভব হইলে উচ্চপদস্থ সরকারী কর্ম্মচারীদিগকে জীবন্ত অবস্থায় গ্রেপ্তার করা প্রভৃতি। এইরূপে Indian Republican Army-র চট্টগ্রাম শাখার বিপ্লবী সহকর্ম্মীরা এক অসমসাহসিক যুদ্ধ-পরিকল্পনা গ্রহণ করিলেন। উপস্থিত সকলেই তাঁহাদের প্রিয় মাষ্টারদা'কেই তাঁহাদের সর্ব্বাধিনায়ক পদে বরণ করিলেন।

সর্ব্বাধিনায়ক সূর্য্য সেন তখন তাঁহাকে বিভিন্ন বিষয়ে সাহায্য করিবার জন্য এক নেতৃ-মণ্ডলী গঠন করার প্রয়োজনীয়তা উপলব্ধি করিলেন। এই ভাবে তাঁহার দ্বারা যে নেতৃ-মণ্ডলী গঠিত হইল, তাহাতে বহিলেন এই সকল বিপ্লবীরা—নির্ম্মল সেন, অম্বিকা চক্রবর্ত্তী, লোকনাথ বল, গণেশ ঘোষ, অনন্ত সিংহ ও উপেন্দ্র ভট্টাচার্য্য।

গুড-ফ্রাইডের দিনে আইরিশ প্রজাতন্ত্র-বাহিনী ইংরাজ-শাসনের বিরুদ্ধে যে বিদ্রোহ করিয়াছিল, তাহাই ইতিহাসে 'ঈষ্টার বিদ্রোহ' নামে প্রসিদ্ধ। চট্টগ্রামের বিপ্লবীরাও ঐ দিবসেই তাঁহাদের বিদ্রোহের দিন ধার্য্য করিলেন। স্থির হইল যে ১৮ই এপ্রিল, শুক্রবার, রাত্রি দশ ঘটিকার সময় চট্টগ্রামে ইংরাজের শক্তি-কেন্দ্রগুলিতে যুগপৎ আক্রমণ চালান হইবে। সূর্য্য সেন নেতাদিগকে দায়িত্ব ভাগ করিয়া দিলেন। পাহাড়তলীতে রেলওয়ে অক্সিলিয়ারি ফোর্সে'র যে প্রধান কেন্দ্র ও অস্ত্রাগার ছিল—তাহা আক্রমণ ও দখল করিবার ভার দেওয়া হইল নির্ম্মল সেন ও লোকনাথ বলের উপর। নিজাম পল্টনস্থ অস্ত্রাগার ও রিজার্ভ পুলিশ-লাইন আক্রমণ ও অধিকার করিবার ভার পাইলেন অনন্ত সিংহ ও গণেশ ঘোষ। চট্টগ্রামে ইংরাজগণের সর্ব্বপ্রধান দুইটি শক্তিকেন্দ্র দক্ষতার সহিত আক্রমণ ও দখল করিবার ভার এইভাবে দলের যোগ্যতম নায়কগণের উপরই অর্পিত হইল। টেলিগ্রাফ ও টেলিফোন কার্য্যালয়ে হানা দিয়া উহা ধ্বংস করিবার ভার অম্বিকা চক্রবর্ত্তী

প্রাপ্ত হইলেন ; আর রেলপথের ক্ষতি সাধন করিয়া সংযোগ ব্যবস্থা নষ্ট করিয়া দিবার ভার উপেন্দ্র ভট্টাচার্য্যের উপর ন্যস্ত হইল। চারিটি দলের জন্যই গঠিত হইল স্বতন্ত্র বিপ্লবী-বাহিনী।

যে দলটি রেলপথ ধ্বংস করিবে—সেই দলটিকে দুই-একদিন পূর্ব্বেই আবশ্যক উপদেশাদি দান করিয়া পাঠাইয়া দেওয়া হইল। অবশিষ্ট তিনটি দলের নায়ক ও কর্ম্মীরা স্ব স্ব দলে বিভক্ত হইয়া ১৮ই এপ্রিল সকালের দিকে চট্টগ্রামের কংগ্রেস কার্য্যালয়ে নেতা সূর্য্য সেনের সহিত সাক্ষাৎ করিলেন। মাষ্টারদা সকলকেই যথাযোগ্য উপদেশ দান করিলেন। অনন্ত সিংহ ও গণেশ ঘোষের নেতৃত্বাধীন দলটি নির্দ্দিষ্ট সময়ে গণেশ ঘোষের গৃহ হইতে যাত্রা করিবে বলিয়া স্থির হইল। লোকনাথ বল ও নির্ম্মল সেনের অধীন দল সেইরূপ লোকনাথের বাটী হইতে রওয়ানা হইবে ; আর অম্বিকা চক্রবর্ত্তী তাঁহার দল লইয়া যাত্রা করিবেন কংগ্রেস কার্য্যালয় হইতে। ঠিক হইল যে, প্রায় জন ত্রিশ বিপ্লবীর একটি স্বতন্ত্র দল রিজার্ভ পুলিশ লাইনের অল্প দূরে একটি জঙ্গলের মধ্যে অপেক্ষা করিবে—তাহাদের কাজ হইবে সঙ্কেত পাইবামাত্র পুলিশ-আর্ম্মারি আক্রমণকারী দলকে গিয়া সাহায্য করা। উপযুক্ত সময়ে সর্ব্বাধিনায়ক সূর্য্য সেনও তাঁহার রক্ষীবাহিনী লইয়া পুলিশ-আর্ম্মারিতে গিয়া উপস্থিত হইবেন। স্ব স্ব কর্ম্ম সমাপনান্তে সকল দলকেই পুলিশ-অস্ত্রাগারে গিয়া সমবেত হইতে নির্দ্দেশ দেওয়া হইল ; কারণ সর্ব্বাধিনায়কের প্রথম প্রধান কেন্দ্র সেইখানেই সামরিকভাবে স্থাপিত হইবে।

## অস্ত্রাগার আক্রমণ ও লুণ্ঠন

একখানি ট্যাক্সিতে করিয়া নির্দ্দিষ্ট সময়ের কিছু পূর্ব্বে লোকনাথের গৃহ হইতে লোকনাথ ও তাঁহার অপর কয়জন সঙ্গী রাত্রির অন্ধকারে বাহির হইয়া পড়িলেন। লোকনাথের পরণে রঙিল সামরিক অফিসারের পোষাক

এবং অপর সকলের সাধারণ সৈনিকের পোষাক। তাঁহাদের নির্দ্দেশমত গাড়ীটি পাহাড়তলীর পথ ধরিয়া অগ্রসর হইয়া চলিল। পাহাড়তলী ষ্টেশন চট্টগ্রাম শহরের প্রায় পাঁচ মাইল পশ্চিমে অবস্থিত। যাইবার সময় তাঁহারা পথিমধ্যে রেলওয়ে অস্ত্রাগার অতিক্রম করিয়া গেলেন এবং দেখিলেন যে সবই শান্ত আছে। পাহাড়তলী ষ্টেশনের খানিকটা দূরে নির্জ্জন গ্রাম্য পথে ড্রাইভারকে গাড়ী থামাইতে বলা হইল। চালক গাড়ী থামাইলে তাহাকে রিভলভার দেখাইয়া গাড়ী হইতে অবতরণ করিতে আদেশ দেওয়া হইল। নিরুপায় চালক তাহাই করিল। বিপ্লবীরা তখন তাহাকে সঙ্গে করিয়া পথিপার্শ্বস্থ বিস্তীর্ণ প্রান্তর অতিক্রম করিয়া চলিলেন। মাঠের মধ্যে বেশ কিছুদূর অগ্রসর হইয়া ড্রাইভারেব হাত-পা দড়ি দিয়া বাঁধা হইল এবং তাহার পর ক্লোরোফর্ম্ম প্রয়োগে তাহাকে অজ্ঞান করিয়া দেওয়া হইল। তাহাকে সেই অবস্থাতেই ফেলিয়া রাখিয়া বিপ্লবীরা গাড়ী হাঁকাইয়া চলিয়া গেলেন। গাড়ী চালাইয়া লইয়া গেলেন জীবন ঘোষাল।

গণেশ ঘোষের গৃহেও এক অভিযাত্রী-বাহিনী সামরিক পোষাকে সজ্জিত হইল। সন্ধ্যার পর একখানি ট্যাক্সি ডাকিয়া ভাড়া স্থির করিবার অছিলায় উহার ড্রাইভারকে গৃহের অভ্যন্তরে লইয়া যাওয়া হইল। ভাড়ার টাকা তাহাকে অগ্রিমই দেওয়া হইল বটে, কিন্তু তৎপরেই তাহার সম্মুখে রিভল-ভার উঁচাইয়া একেবারে নিঃশব্দ থাকিবার জন্য আদেশ দান করা হইল। তাহাকেও হস্ত-পদ বদ্ধ অবস্থায় সেই কক্ষে ফেলিয়া রাখিয়া বিপ্লবীরা তাহার গাড়ীখানি লইয়া বহির্গত হইয়া পড়িলেন। দলের একজন বিপ্লবীকে সেইখানেই রাখিয়া যাওয়া হইল ট্যাক্সির ড্রাইভারটিকে পাহারা দিবার জন্য।

বিপ্লবীদলের নিজস্ব গাড়ীতে অম্বিকা চক্রবর্ত্তীও তাঁহার অধীন বাহিনী লইয়া টেলিগ্রাফ ও টেলিফোন কার্য্যালয়ের দিকে ঐ একই সময়ে বাহির

হইয়া পড়িলেন। বোমা ও অন্যান্য অস্ত্র-শস্ত্রে সজ্জিত হইয়া আর একদল বিপ্লবী পুলিশ-অস্ত্রাগারের নিকটবর্ত্তী একটি গুপ্তস্থানে পূর্ব্ব-পরিকল্পনা মত গিয়া অপেক্ষা করিতে লাগিল। রক্ষীবাহিনী সহ সর্ব্বাধিনায়ক সূর্য্য সেন দলের অপর একখানি গাড়ীতে করিয়া ঠিক সময়ে আসিয়া ঐ দলটিরই সহিত যোগদান করিবেন বলিয়া স্থির হইয়াছিল।

রাত্রি প্রায় দশ ঘটিকার সময় চট্টগ্রামের তিনটি শক্তি-কেন্দ্রে বিপ্লবীরা একই সময়ে আক্রমণ আরম্ভ করিলেন। পুলিশ-অস্ত্রাগার আক্রমণের ভারপ্রাপ্ত অনন্ত সিংহ ও গণেশ ঘোষের দল মোটরে করিয়া তীব্র গতিতে লোকালয় অতিক্রম করিয়া শহরের একেবারে শেষ সীমানায় তাঁহাদের নির্দ্দিষ্ট লক্ষ্যে গিয়া উপনীত হইলেন। পাশাপাশি দুইটি ছোট ছোট পাহাড়—একটিতে পুলিশ বাহিনীর অস্ত্রাগার ও অপরটিতে রিজার্ভ পুলিশের ব্যারাক। তাঁহাদের মোটরখানি গিয়া পাহাড়ের পাদদেশে থামিল—তাঁহারাও গাড়ী হইতে অবতরণ করিলেন। তাঁহাদের পোষাক-পরিচ্ছদ ও চাল-চলন দেখিয়া তাঁহাদিগকে সামরিক বাহিনীর অন্তর্ভুক্ত বলিয়াই ধারণা জন্মে। সিঁড়ি বাহিয়া সকলের অগ্রে অনন্তলাল এবং আর সকলে তাঁহার পশ্চাৎ পশ্চাৎ উপরে উঠিতে লাগিলেন। উপরে উঠিতেই জনৈক প্রহরারত সিপাহী অনন্তলালকে কোনও উচ্চপদস্থ কর্ম্মচারী ভাবিয়া সামরিক প্রথায় তাঁহাকে অভিবাদন জানাইতে গেল। অনন্তলাল সেই মুহূর্ত্তেই তাহাকে গুলি করিলেন এবং দলের অন্যান্য সকলকেও গুলিবর্ষণের আদেশ দিলেন। আদেশমাত্রেই প্রবল গুলি-বর্ষণ সুরু হইয়া গেল এবং অস্ত্রাগার আক্রমণ আরম্ভ হইল। এই অপ্রত্যাশিত আকস্মিক আক্রমণে অস্ত্রাগারের প্রহরীরা ভীত ও কিংকর্ত্তব্য-বিমূঢ় হইয়া ছত্রভঙ্গ হইয়া পড়িল। আক্রমণের সুবিধার জন্য বিপ্লবীরা আলোগুলি নিভাইয়া দিলেন। প্রাথমিক সাফল্য লাভ করিয়া বিপ্লবীরা

জয়ধ্বনি তুলিয়া সঙ্কেত করিতেই অনতিদূরে অপেক্ষারত সাহায্যকারী বাহিনী ও সর্ব্বাধিনায়ক সূর্য্য সেনের বাহিনী অবিলম্বে পুলিশ-অস্ত্রাগারে আসিয়া উপস্থিত হইয়া দলের শক্তি আরও বর্দ্ধিত করিলেন। শীঘ্রই অস্ত্রাগারটি সম্পূর্ণভাবে অধিকৃত হইল এবং সেইখানেই পূর্ব্বপরিকল্পনামত স্থাপিত হইল সর্ব্বাধিনায়কের প্রধান কেন্দ্র। মৃত ও পলায়িত প্রহরী-দিগের পরিত্যক্ত অস্ত্র-শস্ত্র ও গুলি-বারুদ বিপ্লবীরা সংগ্রহ করিয়া লইলেন। আম্মারির ম্যাগাজিন ভাঙ্গিয়া ফেলিয়া প্রচুর অস্ত্র-শস্ত্র ও গুলি-বারুদও বাহির করিয়া লওয়া হইল। ইহার পর অস্ত্রাগারটিকে একটি সুদৃঢ় ও শক্তিশালী ঘাঁটিতে পরিণত করিবার জন্য বিপ্লবীদিগকে প্রয়োজন মত নানা স্থানে পাহারায় বসানো হইল।

পাহাড়তলীর রেলওয়ে অস্ত্রাগারের নিকটও নির্দ্দিষ্ট সময়ে লোকনাথের দলের গাড়ীটি আসিয়া উপস্থিত হইল। জন ছয়েক বিপ্লবী পূর্ব্ব হইতেই গেটের নিকট অপেক্ষা করিতেছিলেন এবং গাড়ীখানি আসিয়া উপস্থিত হইতেই side gate-এর দরজা ধাক্কা দিয়া খুলিয়া দিলেন। গাড়ীখানি অবাধে ভিতরে চলিয়া গিয়া সিঁড়ির মুখে থামিল। প্রহরারত সান্ত্রী চীৎকার করিয়া উঠিল,—"Halt! Who comes there?" লোকনাথ গম্ভীরকণ্ঠে উত্তর দিলেন,—"Friends." ইহার পর সিঁড়ি বাহিয়া তিনি উচ্চ বারান্দার নিকট উঠিয়া গেলেন। উচ্চপদস্থ কর্ম্মচারী-ভ্রমে সান্ত্রী তাঁহাকে অভিবাদন করিবার জন্য রাইফেলের কুঁদায় হাত দিতেই লোকনাথ বামহস্তে রাইফেল সমেত তাহার হাতখানি চাপিয়া ধরিলেন এবং ডান হাতে তাহার বক্ষের উপর রাইফেল উঁচাইয়া ধরিয়া জানাইলেন যে, তাঁহারা বিপ্লবী দলের লোক এবং অস্ত্রাগার দখল করিবার জন্যই তাঁহারা উপস্থিত হইয়াছেন, সুতরাং সে পলাইয়া যাক। প্রহরীটি কিন্তু তাঁহার কথায় হঠাৎ সচকিত হইয়া বলপ্রকাশে তাহার

হাতখানি মুক্ত করিয়া লইল। লোকনাথ তখন বাধ্য হইয়া তাহাকে গুলি করিলেন এবং তাহার দেহ ভূমিতলে লুটাইয়া পড়িল। ইহার



অস্ত্রাগার-লুণ্ঠনের প্রধান সেনাপতি লোকনাথ বল

পরই তিনি দলের অন্যান্য বিপ্লবীদিগকেও গুলি চালাইতে নির্দ্দেশ দিয়া আক্রমণের স্থচনা করিলেন।

রেলওয়ে অস্ত্রাগার প্রচণ্ডভাবে আক্রান্ত হইল। প্রহরীদের কে কোথায় পলাইতে লাগিল তাহার ঠিক রহিল না। নিকটস্থ সৈন্য-নিবাস ও ইউরোপীয়ান অফিসারের কোয়ার্টার হইতে যাহাতে অস্ত্রাগারের দিকে কেহ না আসিতে পারে, তজ্জন্য জনৈক বিপ্লবী আগ্নেয়াস্ত্র সহ সেই দিকে পাহারায় রত রহিলেন। সার্জ্জেণ্ট মেজর ফেরেল তখন নৈশ আহার গ্রহণ করিতেছিলেন; সহসা গোলাগুলি ও আর্ত্তনাদের শব্দে বারান্দায় বাহির হইয়া আসিয়া তিনি ইহার কারণ জিজ্ঞাসা করিলেন। লোকনাথ তাঁহাকে সকল ব্যাপারই জানাইলেন এবং চুপচাপ ভিতরে গিয়া বসিয়া থাকিতে বলিলেন। সার্জ্জেণ্ট ফেরেল তাহা শুনিলেন না। তিনি তাড়াতাড়ি ভিতরে গিয়া আপনার রিভলভারটি লইয়া আবার বাহির হইয়া আসিলেন বিপ্লবীদিগকে বাধা দিবার জন্য। নিষেধ সত্ত্বেও তাঁহাকে অগ্রসর হইতে দেখিয়া লোকনাথ তাঁহাকে গুলি করিতে আদেশ দিলেন এবং সেই আদেশ তদ্দণ্ডেই পালিত হইল। সেই দিকে প্রহরারত রজত সেনের গুলিতে সার্জ্জেণ্ট ফেরেল ভূতলশায়ী হইলেন। তাঁহার স্ত্রী সেই সময় বাহির হইয়া আসিয়া ব্যাপার কি জিজ্ঞাসা করিলে ফেরেল শুধু জানাইলেন—"All right, Darling! I am gone."

সকল ব্যাপার দেখিয়া-শুনিয়া ফেরেল সাহেবের পত্নী আতঙ্কে অভিভূত হইয়া পড়িলেন। কাতর-কণ্ঠে তিনি লোকনাথের নিকট তাঁহার নিজের ও শিশু সন্তানের জীবন-ভিক্ষা চাহিলেন। নির্ভয়ে গৃহাভ্যন্তরে থাকিবার জন্য লোকনাথ তাঁহাকে অভয় দিলেন।

প্রহরীদের পরিত্যক্ত অস্ত্রাদি সংগ্রহ করিয়া এবং দলের বিপ্লবীদের উপযুক্ত স্থানে সন্নিবিষ্ট করিয়া ইহার পর অস্ত্রাগারটি নিরাপদ করার চেষ্টা হইল; কিন্তু বিপদ শীঘ্রই বাধিল। অল্পক্ষণ পরেই ক্যাপ্টেন

টেইট জন তিনেক শ্বেতাঙ্গ সহকর্ম্মীকে লইয়া মোটরে করিয়া পাহাড়-তলীর দিক হইতে বিপ্লবীদিগকে আক্রমণ করিতে আসিলেন। অস্ত্রাগার তখনও ভাঙ্গা যায় নাই, সুতরাং বিপ্লবীদিগের নিকট অস্ত্র-শস্ত্রও তখন বিশেষ কিছুই ছিল না; বরং এতক্ষণ ধরিয়া সংগ্রাম চালাইয়া নিজেদের সঙ্গের রিভলভারেরও অনেকগুলি কার্য্যের অযোগ্য হইয়া গিয়াছিল। লোকনাথ কিন্তু তাহাতেও দমিলেন না। এই আকস্মিক পাল্টা আক্রমণেও তিনি অবিচলিতই রহিলেন। বোমা ও রিভলভার লইয়া এই আক্রমণকে প্রতিরোধ করিতে তিনি তাঁহার বাহিনীকে নির্দ্দেশ দিলেন। ইংরাজিতে তাঁহাকে ঐরূপ আদেশ দিতে শুনিয়াই গাড়ী ফেলিয়া রাখিয়া দলবল সহ ক্যাপ্টেন টেইট পলায়ন করিলেন।

এদিকে বহু চেষ্টা করিয়াও কিন্তু অস্ত্রাগারের দ্বার খোলা বা ভাঙ্গা গেল না। নির্ম্মল সেন তখন এক চমৎকার পরামর্শ দিলেন। তাঁহার কথামত বিপ্লবীদিগের মোটর গাড়ীতে শিকল বাঁধা হইল এবং সেই শিকলের এক প্রান্ত অস্ত্রাগারের দরজার তালার সহিত লাগাইয়া দেওয়া হইল। ইহার পর গাড়ীটি বিপরীত দিকে চালাইতেই প্রবল টানে তালা খুলিয়া গেল এবং অস্ত্রাগারের রুদ্ধ দ্বার বিপ্লবীদিগের নিকট উন্মুক্ত হইল।

কিন্তু বিপদ তাহাতেই কাটিয়া গেল না। সার্জ্জেণ্ট ব্লেকবার্ণ কয়েকজন সঙ্গীসহ অপর একখানি গাড়ীতে করিয়া আসিয়া হাজির হইলেন। বিপ্লবীরা তাঁহাদের উপর উপর্য্যুপরি গুলিবর্ষণ সুরু করিলে প্রাণভয়ে তাঁহারাও পলায়ন করিলেন। জেলা ম্যাজিষ্ট্রেট মিঃ উইলকিন-সনও (উইলসন?) এক সময় আপনার গাড়ীতে করিয়া গেটের কাছে আসিলেন এবং লোকনাথকে দেখিতে পাইয়া তাঁহাকে কোনও ইউরোপীয় অফিসার ভ্রমে আশ্বাস দিয়া জানাইলেন যে, তিনিই জেলা ম্যাজিষ্ট্রেট। তাঁহার কথা শেষ হইতে না হইতেই ঝাঁকের পর ঝাঁক গুলি আসিয়া তাঁহার

গাড়ীতে বিদ্ধ হইতে লাগিল। তাঁহার রক্ষী জনৈক কনষ্টেবল ইহার ফলে নিহত হইল এবং ড্রাইভারটি হইল আহত। ম্যাজিষ্ট্রেট নিজে বিদ্যুৎগতিতে গাড়ী হইতে নামিয়া পড়িয়া গাড়ীখানির তলায় আশ্রয় গ্রহণ করায় কোনও মতে প্রাণে রক্ষা পাইলেন। বিপ্লবীরা প্রস্থান করার পর তবে তিনি বাহির হইয়া পলাইয়া যান।

রেলওয়ে অস্ত্রাগারেই বিপ্লবীদিগকে সর্ব্বাপেক্ষা অধিক বাধার সম্মুখীন হইতে হয়। হতাহতের সংখ্যাও এই জন্য এইখানেই অধিক। মোট ছয়জন ভারতীয় ও শ্বেতাঙ্গ উক্ত ঘটনা উপলক্ষে ঐ দিন রেলওয়ে অস্ত্রাগারে নিহত হয়। কার্য্য শেষ করিয়া প্রচুর অস্ত্র-শস্ত্র ও গুলি-বারুদ সংগ্রহ করিয়া বিপ্লবীরা পুলিশ-অস্ত্রাগারে তাঁহাদের নব-স্থাপিত প্রধান কেন্দ্র অভিমুখে প্রস্থান করিলেন। যাত্রাকালে রেলওয়ে অস্ত্রাগারটিতে আগুন ধরাইয়া দেওয়া হইল। দুইটি অস্ত্রাগার একই সময়ে আক্রান্ত হওয়ার ফলে পুলিশ-অস্ত্রাগার রক্ষাকল্পে অক্সিলিয়ারি ফোর্সের সাহায্য গ্রহণ করা সরকার পক্ষে সম্ভব হয় নাই।

কার্য্য শেষ করিয়া লোকনাথের বাহিনীর ফিরিতে বিলম্ব হইতেছে দেখিয়া এদিকে সূর্য্য সেন যথেষ্ট চঞ্চল হইয়া উঠিলেন। অনন্ত সিংহের অধীনে এক সাহায্য বাহিনীকে তিনি রেলওয়ে অস্ত্রাগারের দিকে প্রেরণ করিলেন। অনন্ত সিংহ গিয়া দেখিলেন যে, কার্য্য ইতিমধ্যেই সমাধা হইয়া গিয়াছে এবং প্রচুর অস্ত্র-শস্ত্রও গাড়ীতে বোঝাই করা হইয়াছে। সকলেই তখন একই সঙ্গে হেড-কোয়ার্টারে ফিরিলেন।

অম্বিকা চক্রবর্ত্তীও ঐ একই সময়ে তাঁহার বাহিনী লইয়া টেলিগ্রাফ ও টেলিফোন অফিসে হানা দিলেন। টেলিফোন অপারেটার আহমদুল্লাকে আক্রমণ করিয়া ক্লোরোফর্ম্ম প্রয়োগে অজ্ঞান করিয়া দেওয়া হইল। তাহার পর সুইচবোর্ড ভাঙ্গিয়া যন্ত্রপাতি চূর্ণ করিয়া পেট্রোল সহযোগে

অফিসটিতে করা হইল অগ্নি-সংযোগ। টেলিফোন সুপারিণ্টেণ্ডেণ্ট সংবাদ পাইয়া তাঁহার বন্দুক লইয়া বিপ্লবীদের বাধা দিতে আসিলেন, কিন্তু বিপ্লবীদের গুলিবর্ষণে শীঘ্রই তাঁহাকে পলাইতে হইল। কার্য্য শেষে অম্বিকা চক্রবর্ত্তীও তাঁহার বাহিনীসহ তাঁহাদের প্রধান কেন্দ্রে গিয়া সমবেত হইলেন। পুলিশ-আর্ম্মারির বৃটিশ পতাকা ফেলিয়া দিয়া মহোল্লাসে বিপ্লবীরা সেখানে জাতীয় পতাকা উত্তোলন করিলেন।

রেলপথ ধ্বংসকারী দলটিও ঐ নির্দ্দিষ্ট সময়েই চট্টগ্রাম শহর হইতে প্রায় ৩৫-৪০ মাইল দূরবর্ত্তী ধুম এবং লাঙ্গলকোট ষ্টেসনের মধ্যবর্ত্তী স্থানে লাইনের ফিস্‌প্লেট অপসারিত করিয়া একখানি মাল গাড়ীকে লাইনচ্যুত করে। টেলিগ্রাফের তারও কাটিয়া দেওয়া হয় এবং রেলপথ নষ্ট কবিযা গতিরোধ করা হয় চট্টগ্রামগামী কলিকাতা মেলের।

বিপ্লবীদের অপূর্ব্ব দক্ষতায় অল্পক্ষণের মধ্যেই চট্টগ্রামে বৃটিশ-শাসন ভাঙ্গিয়া পড়িল। ইউরোপীয় নর-নারীগণ শহর ছাড়িয়া গিয়া প্রাণভয়ে আশ্রয় লইল সমুদ্রের জাহাজে।

## সর্ব্বাধিনায়ক সূর্য্য সেন

লোকনাথ ছিলেন সেদিনের সম্মিলিত বাহিনীর প্রধান সেনাপতি। তাঁহার আদেশে সেই দিন রাত্রিকালে তাঁহার অধীন বিপ্লবী-বাহিনী পুলিশ-আর্ম্মারির প্রধান কেন্দ্রে সারি দিয়া দাঁড়াইল এবং আন্তরিক শ্রদ্ধায় সামরিক কায়দায় তাহাদের প্রিয় সর্ব্বাধিনায়ক মাষ্টারদা'কে প্রদর্শন করিল সামরিক সম্মান।

পরবর্ত্তী কর্ম্মপন্থা নিরূপণের জন্য প্রধান কেন্দ্রে সকলে যখন যুক্তি-পরামর্শ করিতেছেন, তখন পুনরায় শত্রুপক্ষ আক্রমণ আরম্ভ করিল। রাত্রি তখন আন্দাজ দুই ঘটিকা হইবে। পুলিশ-অস্ত্রাগারের অদূরেই ছিল

ওয়াটার-ওয়ার্কস। পুলিশ কর্তৃপক্ষ প্রস্তুত হইয়া আসিয়া সেই ওয়াটার-ওয়ার্কস হইতে নূতনভাবে গুলিবর্ষণ সুরু করিলেন। বিদ্রোহীরাও গুলি চালাইয়াই দিলেন তাহার প্রত্যুত্তর। উভয় পক্ষের গুলিবর্ষণে নিস্তব্ধ রাত্রি আবার মুখর ও চঞ্চল হইয়া উঠিল। ইতিমধ্যে উক্ত স্থান ত্যাগ করিবার উদ্দেশ্যে পুলিশ-আর্ম্মারিতে আগুন লাগাইবার ব্যবস্থা হইতেছিল। আগুনও শীঘ্রই ধূ ধূ করিয়া জ্বলিয়া উঠিল। এই সময় কিন্তু সহসা আর এক দুর্ঘটনা ঘটিয়া বসিল। হিমাংশু সেন নামে দলের একজন যুবক আগুন ধরাইয়া দিবার কার্য্যে লিপ্ত ছিলেন। তাঁহার পরিচ্ছদে আগুন ধরিয়া যাওয়ায় যন্ত্রণায় চীৎকার করিতে করিতে তিনি বাহির হইয়া আসিলেন। দলের কয়েকজন তাড়াতাড়ি ছুটিয়া গিয়া তাঁহার পরিচ্ছদের আগুন শীঘ্রই নিভাইয়া দিলেন বটে, কিন্তু তৎপূর্ব্বেই তাঁহার শরীরের নানা স্থান অগ্নি-দগ্ধ হইল। অসহ্য জ্বালায় তিনি কাতর হইয়া পড়িলেন। তাঁহাকে লইয়া কি করা যায়—তাহা লইয়া বিপ্লবীরা অতিশয় চিন্তিত হইয়া পড়িলেন। অবিলম্বেই হিমাংশুর চিকিৎসা প্রয়োজন এবং তদুদ্দেশ্যে আবশ্যক নিরাপদ আশ্রয়ের। সেই ব্যবস্থাই করিবার জন্য অনন্ত সিংহ, গণেশ ঘোষ, আনন্দ গুপ্ত এবং জীবন ঘোষাল তৎক্ষণাৎ হিমাংশুকে লইয়া মোটর যোগে প্রস্থান করিলেন।

ওয়াটার-ওয়ার্কস হইতে এদিকে শত্রুপক্ষের গুলি অবিরামভাবেই পুলিশ-আর্ম্মারির উপর আসিয়া পড়িতেছিল। গণেশ ঘোষ প্রভৃতি ফিরিয়া না আসার জন্য বিপ্লবীদেরও স্থানত্যাগে বিলম্ব ঘটিতে লাগিল। বহুক্ষণ পর্য্যন্ত তাঁহাদের প্রত্যাবর্ত্তনের অপেক্ষা করিয়াও তাঁহারা যখন আর ফিরিলেন না, তখন বাধ্য হইয়া সেই রাত্রেই চট্টগ্রাম শহর আক্রমণের পরিকল্পনাও বিপ্লবিগণকে ত্যাগ করিতে হইল। পাহাড়ে গিয়া আশ্রয় গ্রহণই সমীচীন বলিয়া নেতৃবৃন্দ সিদ্ধান্ত গ্রহণ করিলেন। তদনুযায়ী

বিপ্লবীরা যাত্রা সুরু করিলেন পাহাড়ের দিকে। সকলেই সাধ্যমত অস্ত্র-শস্ত্র ও গুলি-বারুদের বোঝা বহন করিয়া চলিলেন। পথ সম্বন্ধে দলটিকে নির্দ্দেশ দান করিতে লাগিলেন অম্বিকা চক্রবর্ত্তী।

বহু চেষ্টা করিয়াও কিন্তু বিপ্লবিগণের পক্ষে রাত্রির অন্ধকারে অধিক দূর অগ্রসর হওয়া সম্ভব হইল না। পুলিশ-আর্ম্মারি হইতে খানিকটা দূরে সুলুকবহর পাহাড়ের নিকট যাইতেই রাত্রি প্রভাত হইল; সুতরাং সেই পাহাড়েই তাঁহারা আশ্রয় গ্রহণ করিলেন। সকাল বেলা-ই দলের জনৈক যুবককে গণেশ ঘোষ প্রভৃতির এবং শহরের সংবাদ সংগ্রহ করিয়া আনিবার জন্য পাঠাইয়া দেওয়া হইল। দল ছাড়িয়া শহরে আসার পর তাহার কিন্তু আর ফিরিয়া যাওয়ার ইচ্ছা হইল না। অপর সকলে বৃথাই তাহার প্রত্যাবর্ত্তনের জন্য উদ্‌গ্রীব হইয়া রহিলেন। সারাদিন শুধু প্রতীক্ষাতেই কাটিয়া গেল। সঙ্গে কোনও খাদ্য-দ্রব্য না থাকায় ক্ষুধার তাড়নাতেও তাঁহারা কাতর হইয়া পড়িলেন। পাহাড়ে আম গাছের কচি কচি আম খাইয়া তাঁহারা যতদূর সম্ভব ক্ষুন্নিবৃত্তির চেষ্টা করিতে লাগিলেন। অপরাহ্নের দিকে পুনরায় দীপ্তিমেধা চৌধুরী ও অমরেন্দ্র নন্দীকে অস্ত্র-শস্ত্র সঙ্গে দিয়া পাঠাইয়া দেওয়া হইল শহরের দিকে। শহরে গিয়া তাঁহারা দেখিতে পাইলেন যে, শহরটি সম্পূর্ণরূপে অরক্ষিত—পুলিশী কর্ম্মতৎপরতার কোথাও নাম-গন্ধও নাই। কি একটা গভীর আতঙ্কে যেন সমগ্র শহরটা থমথমে হইয়া আছে। সকল কিছু দেখিয়া শুনিয়া রাত্রির অন্ধকারে তাঁহারা আবার পাহাড়ের পথ ধরিলেন। পথ তো ধরিলেন, কিন্তু কোন্ দিকে কোথায় যে যাইতে হইবে, তাহা আর তাঁহারা ঠিক করিয়া উঠিতে পারিলেন না। পথ ভুল করিয়া সেই রাত্রির অন্ধকারে নানা স্থানেই তাঁহারা ঘুরিয়া বেড়াইলেন, কিন্তু নির্দ্দিষ্ট পাহাড়টির আর হদিস্ মিলিল না। অগত্যা বাধ্য হইয়াই ভোর বেলা পুনরায় তাঁহাদিগকে শহরে

ফিরিয়া আসিতে হইল; কিন্তু শহরে অবস্থানেও তো বিপদ আছে; সুতরাং দুইজনেই চলিয়া গেলেন দীপ্তিমেধাদের গ্রামের বাটীতে। এদিকে ২০শে এপ্রিল সকাল বেলা হইতেই চট্টগ্রাম শহরে নূতন নূতন সৈন্যবাহিনীর আগমন সুরু হইল।

১৯শে এপ্রিল গভীর রাত্রি পর্য্যন্ত প্রেরিত যুবক তিনজনের একজনও ফিরিয়া না আসায় বিপ্লবিগণ অনুমান করিলেন যে, শহরের অবস্থা নিশ্চয়ই খারাপ, প্রেরিত যুবক তিনজন ধৃত হইয়া থাকিলেও থাকিতে পারেন। সুলুকবহর পাহাড়েও আর অপেক্ষা করা চলে না—কারণ পাহাড়টি পুলিশ-আর্ম্মারি হইতে অধিক দূরে নহে এবং বৃক্ষ-বিরল বলিয়া তথায় এতজন বিপ্লবীরও আত্মগোপন করিয়া থাকার বিশেষ সুবিধা নাই; সুতরাং রাত্রিতেই পাহাড়টি ত্যাগ করিয়া তাঁহারা আবার যাত্রা সুরু করিলেন। ফতেয়াবাদ পাহাড়ের নিকট গিয়া রাত্রি প্রভাত হইল এবং দিবালোকে পথ অতিক্রম করায় বিপদ থাকার জন্য সেই পাহাড়েই তাঁহারা আশ্রয় লইলেন। ২০শে ও ২১শে এপ্রিল ঐ পাহাড়টিতেই কাটিয়া গেল। খাদ্য ও পানীয়ের অভাবে সকলেই বিশেষ কাতর হইয়া পড়িলেন। অদূরবর্ত্তী ফতেয়াবাদ গ্রামে অম্বিকা চক্রবর্ত্তীর একটি পরিচিত গৃহ ছিল। দলের যুবকগণের জন্য কিঞ্চিৎ খাদ্য সংগ্রহের আশায় ২১শে তারিখে তিনি সেই গ্রামের দিকে যাত্রা করিলেন এবং অপরাহ্ণে ফিরিয়া আসিলেন খাদ্য লইয়া। কয়দিনের পর যাহা হয় কিছু খাইতে পাইয়া বিপ্লবিগণ অনেকটা তৃপ্তিলাভ করিলেন।

কিন্তু খাদ্য ও পানীয় গ্রহণ না করিয়া কতদিনই বা এইভাবে লুকাইয়া থাকা চলিবে? ইহার অপেক্ষা শহর আক্রমণের দায়িত্ব লওয়াও শ্রেয়ঃ। শেষ পর্য্যন্ত তাই শহর আক্রমণের সিদ্ধান্তই গৃহীত হইল। তদনুযায়ী ২১শে তারিখে রাত্রিকালেই সকলে আবার যাত্রা আরম্ভ করিলেন শহরের দিকে। জালালাবাদ পাহাড় চট্টগ্রাম শহর হইতে প্রায় মাইল তিনেক

দূরে অবস্থিত। ২২শে এপ্রিল অতি প্রত্যুষেই বিপ্লবিগণ ঐ পাহাড়ে আসিয়া উপস্থিত হইলেন এবং তখনকার মত ঐ পাহাড়েই আশ্রয় গ্রহণ করিলেন।

## বাংলার হলদিঘাট জালালাবাদ

বিপ্লবীদের ধরিয়া বা ধরাইয়া দিতে পারিলে পুরস্কার দানের বিষয় ইতিমধ্যেই চারিদিকে প্রচার করা হইয়াছিল। সূর্য্য সেন প্রভৃতি নেতৃ-স্থানীয় ছয় ব্যক্তির প্রত্যেকের জন্য ঘোষিত হইয়াছিল ৫০০০৲ টাকা হিসাবে পুরস্কার। জালালাবাদ পাহাড়ে বিদ্রোহীদের অবস্থানের বিষয় জ্ঞাত হইতে কর্ত্তৃপক্ষের অধিক সময় লাগিল না। পুলিশ ও মিলিটারি কর্ত্তৃপক্ষ তখন তৎপর হইয়া উঠিলেন।

জালালাবাদ পাহাড়ের পশ্চাৎদিক দিয়া রেল লাইন চলিয়া গিয়াছে। অপরাহ্ণকালে ইষ্টার্ণ রাইফেলস্ ও সুর্ম্মাভ্যালি বাহিনী ক্যাপ্টেন টেইটের পরিচালনায় ট্রেণযোগে পাহাড়টির উদ্দেশে রওনা হইল। ট্রেণখানি প্রায় অপরাহ্ণ পাঁচটার সময় পাহাড়টির নিকট গিয়া থামিল এবং সৈন্য-বাহিনী তাহা হইতে অবতরণ করিয়া অগ্রসর হইতে লাগিল জালালাবাদ পাহাড়ের দিকে।

বিপ্লবীরাও পাহাড়ের উপর হইতে সকল ব্যাপার লক্ষ্য করিতেছিলেন। তাঁহাদের দুর্ব্বল, অভুক্ত, পিপাসা-কাতর ও ক্লান্ত দেহে মুহূর্ত্ত মধ্যে যেন নব বলের সঞ্চার হইল এবং শত্রুপক্ষের সহিত সম্মুখ সংগ্রামে অবতীর্ণ হইবার জন্য তৎক্ষণাৎ তাঁহারা তৎপর হইয়া উঠিলেন। প্রধান সেনাপতি হিসাবে লোকনাথ বল তাঁহার অধীন বাহিনীকে যথাযোগ্য স্থানে অতি দ্রুত সন্নিবিষ্ট করিতে লাগিলেন। মারণাস্ত্র হাতে লইয়া সকলে শত্রুর আগমনের অপেক্ষা করিতে লাগিলেন।

সৈন্যবাহিনী পাহাড় ঘিরিয়া উপরে উঠিতে লাগিল। রাইফেলের পাল্লার মধ্যে তাহারা যখন আগমন করিল, তখন লোকনাথ বজ্রকণ্ঠে তাহাদিগকে থামিবার জন্য সতর্ক করিয়া দিলেন এবং বিপ্লবীদিগকে আদেশ দিলেন গুলি চালাইবার জন্য। আদেশমাত্রে বৃষ্টির বারিধারার মত তাঁহাদের গুলি বৃটিশের সৈন্যবাহিনীর উপর বর্ষিত হইতে লাগিল। সে আক্রমণ এমনই তীব্র হইল যে, তাহার বেগ প্রতিহত করা অস্ত্র-সজ্জিত সুশিক্ষিত সেনাবাহিনীর পক্ষেও সম্ভব হইল না, কাজেই আর অগ্রসর না হইয়া তাহারা বাধ্য হইল পশ্চাদপসরণ করিতে।

. ত্রিধা বিভক্ত হইয়া সৈন্যগণ তখন বিদ্রোহীদিগের সহিত পাল্লা দিবার চেষ্টা করিতে লাগিল। জালালাবাদের পাহাড়ে যে তীব্র রক্তক্ষয়ী সংগ্রাম সেদিন আরম্ভ হইল, ভারতের স্বাধীনতা-সংগ্রামের ইতিহাসে তাহা অভূতপূর্ব্ব এবং রোমাঞ্চকর! "বন্দেমাতরম্" এবং "ইনক্লাব জিন্দাবাদ" ধ্বনির সহিত চট্টগ্রামের বীর বিপ্লবিগণ স্বাধীনতা-সংগ্রামের ইতিহাসে সেদিন প্রচণ্ড বিক্রমে এক রক্ত-রাঙা অধ্যায়ের যোজনা করিতে লাগিলেন। ইংরাজের সৈন্যবাহিনী সেদিন মর্ম্মে মর্ম্মে উপলব্ধি করিল যে, কি প্রবল বাধারই সম্মুখীন না তাহাদিগকে হইতে হইয়াছে! বিপ্লবীদের মধ্যে অধিকাংশই তরুণ ছাত্র। তাঁহাদের অপূর্ব্ব দক্ষতায় উভয় পক্ষে সমানে সমানেই লড়াই চলিল। কর্ণেল স্মিথের অধীন আর একটি নূতন বৃহৎ বাহিনী এই সময় আবার আসিয়া পৌছাইল। রাইফেল, লুইসগান প্রভৃতি লইয়া তাহারা জালালাবাদের পার্শ্ববর্ত্তী অপর একটি পাহাড় হইতে বিপ্লবীদের উপর মুহুর্মুহু গুলি নিক্ষেপ করিতে লাগিল। বিদ্রোহীরা একই সঙ্গে কয়েক দিক হইতে আক্রান্ত হইলেন, কিন্তু তাহাতেও তাঁহাদের মনোবল বিন্দুমাত্র হ্রাসপ্রাপ্ত হইল না। বিচক্ষণ সেনাপতির মত সুদৃঢ় ব্যূহ রচনা করিয়া লোকনাথ যুদ্ধ পরিচালিত করিতে লাগিলেন।

লুইস গানের গুলিতে কিন্তু বড়ই অসুবিধা হইতে লাগিল। উহার গুলিতে তাঁহারা অধিক সংখ্যায় আহত বা নিহত হইতে লাগিলেন। শত্রুপক্ষের নিক্ষিপ্ত একটি গুলিতে লোকনাথের কনিষ্ঠ ভ্রাতা টেগ্‌রা

## জালালাবাদ-যুদ্ধে নিহত শহীদ্‌বৃন্দ



নরেশ রায়  ত্রিপুরা সেন  বিধু ভট্টাচার্য্য



প্রভাস বল  নির্ম্মল লালা  শশাঙ্ক সেন

## জালালাবাদ-যুদ্ধে নিহত শহীদবৃন্দ



জিতেন দাশগুপ্ত মধু দত্ত পুলিন ঘোষ



টেগ্‌রা মতি কানুনগো

গুরুতররূপে আহত হইয়া ছিটকাইয়া পড়িল। তাহার বয়স তখন আন্দাজ তের-চৌদ্দ বৎসর হইবে। সেই অবস্থাতেও টেগ্‌রা কিন্তু যে অনমনীয় মনোভাবের পরিচয় দিল—তাহা বিস্মৃত হইবার নহে। লোকনাথকে সে

তাহার অন্তিম অনুরোধ জানাইল যে, সে মরিতেছে বটে, কিন্তু যুদ্ধ যেন থামান না হয়।

টেগরা শেষ নিঃশ্বাস ত্যাগ করিল। দেখিতে দেখিতে আরও অনেকেই গুলিবিদ্ধ হইয়া ভূমিতে লুটাইয়া পড়িতে লাগিলেন। এইভাবে একে একে ভূমিশয্যা গ্রহণ করিলেন —ত্রিপুরা সেন, নরেশ রায়, বিধু ভট্টাচার্য্য, প্রভাস বল, মধু দত্ত, নির্ম্মল লালা, জিতেন দাশগুপ্ত, পুলিন ঘোষ, শশাঙ্ক সেন, মতি কানুনগো, অর্দ্ধেন্দু দস্তিদার আর অম্বিকা চক্রবর্ত্তী। তাঁহাদের রক্তে জালালাবাদ পাহাড়ের মাটি রঞ্জিত হইয়া গেল। যুদ্ধ কিন্তু তথাপি চলিতেই লাগিল। সন্ধ্যা প্রায় সাতটা নাগাদ একটি সুদীর্ঘ বংশীধ্বনি শ্রুতিগোচর হইল—উহা যুদ্ধ বিরতির ইঙ্গিত। সৈন্যবাহিনী সেদিনের মত যুদ্ধ বন্ধ করিয়া প্রস্থান করিবার উদ্যোগ করিল। বিপ্লবীরা বিজয়োল্লাসে চীৎকার করিয়া উঠিলেন—"বন্দেমাতরম্, ইনক্লাব জিন্দাবাদ।"

২২শে এপ্রিল তারিখের জালালাবাদ পাহাড়ের যুদ্ধ সমাপ্ত হইল। সন্ধ্যার অন্ধকার তখন বেশ জমাট বাঁধিয়াছে। রণক্লান্ত জীবিত বিপ্লবিগণ মৃত সঙ্গীদিগের দেহ পর্ব্বতগাত্রে অনুসন্ধান করিয়া সংগ্রহ করিতে লাগিলেন। সব কয়টি দেহই সংগ্রহ করিয়া পাশাপাশি সাজান হইল। তারপর লোকনাথের আদেশে সকলে আবার সারি দিয়া দাঁড়াইলেন এবং সামরিক কায়দায় মৃত কর্ম্মীদের উদ্দেশে শেষ অভিবাদন জ্ঞাপন করিলেন।

সৈন্যবাহিনী প্রস্থান করিয়াছিল বটে, কিন্তু অল্পসংখ্যক সৈন্যকে পাহারায় রাখিয়া গিয়াছিল। বিপ্লবীদিগকে যুদ্ধে ব্যাপৃত রাখার উদ্দেশ্যে তাহারা পুনরায় গুলিবর্ষণ সুরু করিল। সূর্য্য সেন এবং অপরাপর সকলেই ইহা উপলব্ধি করিলেন যে, অবিলম্বেই জালালাবাদ পাহাড় ত্যাগ করিয়া

যাওয়া প্রয়োজন ; সুতরাং ক্লান্ত শরীরেই আবার সকলে উঠিয়া দাঁড়াইলেন —অস্ত্র-শস্ত্রের বোঝা পৃষ্ঠে লইয়া দুর্গম পথে আবার তাঁহারা যাত্রা সুরু করিলেন। একসঙ্গে সকলের অবতরণ করা সম্ভব হইল না বলিয়া কয়েকটি ক্ষুদ্র দলে তাঁহারা বিভক্ত হইয়া পড়িলেন।

কিন্তু কয়েকটি দলে বিভক্ত হইয়া পড়ায় আর এক বিপদ বাধিল। কিছুদূর অগ্রসর হইয়া সূর্য্য সেন লক্ষ্য করিলেন যে, লোকনাথ এবং তাঁহার সঙ্গের দলটিকে দেখা যাইতেছে না। আশ-পাশে যতদূর সম্ভব খুঁজিয়া দেখা হইল—কিন্তু কোথায় গেলেন তাঁহারা? উচ্চৈঃস্বরে ডাক-হাঁক বা সঙ্কেতধ্বনি করিয়াও কোনও সাড়া লইবার উপায় নাই। নিকটে অবস্থানকারী শত্রুপক্ষ তাহা হইলে তাঁহাদের গতিবিধির বিবরণ জানিয়া ফেলিবে। সূর্য্য সেন ও নির্ম্মল সেন বহু চেষ্টা করিতে লাগিলেন লোকনাথের দলটির সহিত মিলিত হইবার জন্য, কিন্তু তাহাতে কোন ফলই হইল না। তখন হইতে দুইটি দলে ছাড়াছাড়ি হইয়া গেল।

রাত্রি প্রভাত হইল। অস্পষ্ট আলোকে দেখা গেল যে, সূর্য্য সেন এবং তাঁহার দলটি জালালাবাদ পাহাড় হইতে অধিক দূরে আসিতে পারেন নাই। সারা রাত্রি পথ চলিয়া তাঁহারা মাত্র অর্দ্ধ মাইল পথ অতিক্রম করিতে সক্ষম হইয়াছেন! যাহা হউক, সেইখানের একটি পাহাড়ের গুহাতেই তাঁহারা আশ্রয় গ্রহণ করিলেন। সকলের পক্ষেই তখন বিশ্রাম গ্রহণ একান্ত আবশ্যক হইয়াছিল।

এদিকে জালালাবাদ পাহাড়ের উপর গভীর রাত্রিতে আহত অম্বিকা চক্রবর্ত্তীর সংজ্ঞা ফিরিয়া আসিল। আশে-পাশে দৃষ্টিপাত করিয়া তিনি দেখিতে পাইলেন যে, কতকগুলি মৃতদেহের সহিত তিনিও শায়িত আছেন। জীবিত আর কাহাকেও সেখানে দেখা গেল না। অনুমানেই তিনি বুঝিতে পারিলেন যে, অবশিষ্ট সহকর্ম্মীরা স্থানত্যাগ করিয়া গিয়াছেন। তিনিও

তখন ধীরে ধীরে উঠিয়া দাঁড়াইলেন এবং অতি কষ্টে পাহাড় হইতে নীচে নামিয়া আসিলেন। ফতেয়াবাদ গ্রামে তাঁহার যে পরিচিত ব্যক্তির গৃহ ছিল, তখনকার মত সেখানে গিয়া আশ্রয় লওয়াই তাঁহার ভাল বোধ হইল। ইতিপূর্ব্বে তিনি সেখান হইতেই বিপ্লবীদের জন্য খাদ্য আনিয়াছিলেন। রাত্রির অন্ধকারে তিনি আবার সেইখানেই ফিরিয়া গেলেন।

২৩শে এপ্রিল সকালের দিকেই পুনরায় পুলিশ ও সৈন্যবাহিনী ট্রেণে করিয়া জালালাবাদ পাহাড়ের নিকট উপস্থিত হইল। তোড়জোড় করিয়া প্রথমে তাহারা করিল আশে-পাশে সৈন্য সমাবেশ, তারপর সতর্কতার সহিত একদল উঠিতে লাগিল পাহাড়ের উপর। পূর্ব্বদিনের অভিজ্ঞতার ফলে প্রতি মুহূর্ত্তেই তাহারা প্রবল বাধার আশঙ্কা করিতে লাগিল—কিন্তু সেদিন আর কোন বাধাই আসিল না, একজন বিপ্লবীরও রাইফেল তাহাদের বিরুদ্ধে গর্জ্জিয়া উঠিল না। নির্ব্বিঘ্নে পাহাড়ে উঠিয়া তাহারা দেখিতে পাইল শুধু ডজনখানেক মৃতদেহ। মতি কানুনগো এবং অর্দ্ধেন্দু দস্তিদারের তখনও মৃত্যু হয় নাই, গুরুতররূপে আহত হইয়া তাঁহারা মৃতের মতই পড়িয়াছিলেন। অবশিষ্ট দশজনের মৃত্যু হইয়াছিল বহু পূর্ব্বেই। মতি কানুনগো অল্পক্ষণ পরেই মৃত্যুমুখে পতিত হইলেন এবং অর্দ্ধেন্দুকে তৎক্ষণাৎ শহরস্থ জেল হাসপাতালে পাঠাইয়া দেওয়া হইল। সেইখানেই পরে তাঁহারও মৃত্যু হয়।

ক্যাপ্টেন টেইট ও কর্ণেল স্মিথের প্রদত্ত বিবরণ হইতে জানা যায় যে, জালালাবাদে যুদ্ধের সময় বিপ্লবীরাই সর্ব্বপ্রথম আক্রমণ আরম্ভ করিয়াছিলেন। যুদ্ধ চলিতে থাকাকালেই তাঁহারা নাকি এইরূপ একটা গুজব শুনিতে পান যে, সেইদিন রাত্রিতেই চট্টগ্রাম শহরের ইম্পিরিয়াল ব্যাঙ্ক লুঠ করা হইবে। তাহা শুনিয়া তাঁহারা সেদিনের মত যুদ্ধ বন্ধ করিয়া শহরে ফিরিয়া গিয়া রাত্রিকালে ইম্পিরিয়াল ব্যাঙ্ক পাহারা দিতে এবং পরদিন

২৩শে তারিখে প্রাতঃকালেই পুনরায় জালালাবাদ পাহাড়ে গিয়া বিপ্লবীদিগকে আক্রমণ করিতে সিদ্ধান্ত করেন।

যাহা হউক, মৃতদেহগুলি সনাক্তকরণ প্রভৃতির পালা সাঙ্গ হইতেই প্রায় অপরাহ্ন হইয়া গেল। তারপর সুরু হইল শব-সৎকারের ব্যবস্থা। পাহাড়ের উপরই এই উদ্দেশ্যে পাশাপাশি গুটি চারেক চিতা সজ্জিত করা হইল এবং তাহার উপর সব কয়টি মৃতদেহ স্থাপন করিয়া—করা হইল অগ্নিসংযোগ। চিতা-ধূমে জালালাবাদের আকাশ আচ্ছন্ন হইয়া গেল। চট্টগ্রামের বীর বিপ্লবীরা জীবন দিয়া এক অভিনব দৃষ্টান্ত স্থাপন করিয়া গেলেন।

পাহাড়ের গুহায় বসিয়া বসিয়া নেতা সূর্য্য সেন ও দলের অন্যান্য সকলে নানান্ চিন্তায় নিমগ্ন হইলেন। ভবিষ্যতের ভাবনা একটু পরে ভাবিলেও ক্ষতি নাই -কিন্তু সর্ব্বাগ্রে প্রয়োজন কিছু খাদ্য এবং পানীয়ের। দলের সকলেই ক্ষুধা তৃষ্ণায় অতিশয় কাতর ও দুর্ব্বল হইয়া পড়িয়াছিলেন। খাদ্য ও পানীয় সংগ্রহের আশায় তাই নির্ম্মল সেন অপর দুইজন বিপ্লবীকে সঙ্গে লইয়া লোকালয় অভিমুখে যাত্রা করিলেন। পাহাড়ের পর বিস্তীর্ণ মাঠ—মাঠের শেষে লোকালয়। তখন প্রায় সন্ধ্যা হইয়া গিয়াছে। বহুক্ষণ পথ চলিয়া তাঁহারা কয়েক মাইল দূরবর্ত্তী লালুর হাটে গিয়া উপস্থিত হইলেন। গোলমালের আশঙ্কায় সন্ধ্যা রাত্রিতেই সেখানকার দোকানপাট সব বন্ধ হইয়া গিয়াছিল—একখানি মাত্র দোকানের দ্বার কেবল সামান্য উন্মুক্ত ছিল। তাঁহারা সেখান হইতেই সামান্য খাদ্য ও খানিকটা পানীয় সংগ্রহ করিয়া পুনরায় ফিরিয়া গেলেন পাহাড়ের গুহায়। খাইয়া-দাইয়া সকলে অনেকটা সুস্থ বোধ করিলেন। তারপর তাঁহারা রাত্রির অন্ধকারেই পাহাড়ের গুহা ত্যাগ করিয়া গেলেন।

হালদা নদী ও কর্ণফুলীর সঙ্গমস্থল হইতে কয়েক মাইল দূরেই সূর্য্য

সেনের আপন গ্রাম নোয়াপাড়া। সেই গ্রামে পৌছাইতে হইলে নদী অতিক্রম করিয়া অপর পারে যাইতে হইবে। মাঝ রাত্রিতে দলবলসহ সূর্য্য সেন নদীর তীরে আসিয়া উপস্থিত হইলেন। একখানি ষ্টীমলঞ্চ উজ্জল আলো ফেলিয়া নদীর উপর সতর্ক দৃষ্টি রাখিয়া ঘুরিয়া বেড়াইতেছিল। পলাতক বিপ্লবীদের সন্ধানেই যে লঞ্চখানি ঘুরিয়া বেড়াইতেছে, তাহা বুঝিতে কষ্ট হয় না। অতি কষ্টে তাঁহারা নদীর খর স্রোত ও পুলিশের দৃষ্টি এড়াইয়া একখানি সাম্পানে চাপিয়া নদী পার হইলেন; তারপর পুনবার অতি দ্রুত পথ অতিক্রম করিতে লাগিলেন, যাহাতে রাত্রি প্রভাত হইবার পূর্ব্বেই নোয়াপাড়া গ্রামের বাটীতে পৌছানো যাইতে পারে। অবশেষে সূর্য্য সেন দলবল লইয়া তাঁহার বাটীতে গিয়া হাজির হইলেন। সেখানে গিয়া শুনিলেন যে, অস্ত্রাগার-লুণ্ঠনের পর হইতে ইতিমধ্যেই তাঁহাদের বাটীতে দুইবার খানাতল্লাসী হইয়া গিয়াছে।

কয়দিন পরে স্নানাহার সারিয়া বিশ্রাম গ্রহণের সুযোগ পাইলেও সেখানে যে অধিকক্ষণ থাকা নিরাপদ হইবে না—তাহা বিপ্লবীরা জানিতেন। তাই সেইদিনই রাত্রিকালে পুনরায় তাঁহারা যাত্রা সুরু করিলেন। কোয়েপাড়া গ্রামে বিনয় সেনের তত্ত্বাবধানে বিপ্লবীদের কয়েকটা আস্তানা ছিল। সূর্য্য সেন তাঁহার দলটিকে লইয়া সেইখানেই গিয়া উঠিলেন। বিনয় সেনের বাটীতে তাঁহাদের অবস্থানকালেই একদিন নিরুদ্দিষ্ট লোকনাথও কয়েকজন বিপ্লবীসহ আসিয়া তাঁহাদের সহিত পুনরায় মিলিত হইলেন। সকলেরই আনন্দ ইহাতে বৃদ্ধিপ্রাপ্ত হইল এবং নূতন করিয়া কার্য্যারম্ভের জন্য সকলে অপেক্ষা করিতে লাগিলেন। উক্ত বাটীতে থাকিতে থাকিতেই বিপ্লবীরা একদিন সংবাদ পাইলেন যে, অমরেন্দ্র নন্দী এক হস্তে পিস্তল ও অপর হস্তে রিভলভার লইয়া পুলিশের সহিত গুলি-বিনিময় করিতে করিতে প্রাণত্যাগ করিয়াছেন। তিনি পুলিশের গুলিতে

নিহত হইয়াছেন, অথবা আপন হস্তের আগ্নেয়াস্ত্রের গুলিতে আত্মহত্যা করিয়াছেন, তাহা সঠিকভাবে জানা যায় নাই।

অস্ত্রাগার-লুণ্ঠনের দিন অগ্নিদগ্ধ অবস্থায় হিমাংশু সেনকে লইয়া গণেশ ঘোষ প্রভৃতির প্রস্থানের বিষয় পূর্ব্বেই উল্লিখিত হইয়াছে। হিমাংশুকে চন্দনপুরায় লইয়া গিয়া সুখেন্দু দস্তিদারের তত্ত্বাবধানে অর্পণ করা হয় এবং সে দলের অন্যান্য বিপ্লবীরা গিয়া দলের অন্যতম বিপ্লবী রজতকুমার সেনদের বাটীতে আশ্রয় গ্রহণ করেন। রজতকুমারের পিতা ও মাতা তাঁহাদিগকে অতি সন্তর্পণে লুকাইয়া রাখেন। পুলিশ কিন্তু সেখানে তাঁহাদের অবস্থানের বিষয় কোনও মতে জানিতে পারে এবং পরদিনই মধ্যাহ্নকালে গিয়া উক্ত বাটী খানাতল্লাস করে। বিপ্লবীরা কিন্তু এমনভাবে লুকাইয়া থাকেন যে, পুলিশ তাঁহাদের সন্ধান পায় না। অগত্যা তাহারা বিফল হইয়া ফিরিয়া যায়। ইহার পরেও আর একবার পুলিশ ঐ বাটীতে তল্লাসী চালায়।

হিমাংশু সেনকে অধিকদিন লুকাইয়া রাখা সম্ভব হয় নাই। তিনি আহত অবস্থায় শয্যাশায়ী থাকাকালেই পুলিশ তাঁহাকে ও সুখেন্দু দস্তিদারকে গ্রেপ্তার করে। হিমাংশুকে হাসপাতালে রাখা হয় এবং তাঁহার মৃত্যু হয় সেইখানেই। বিপ্লবী দলের অন্যান্য যাঁহারা ইতিমধ্যেই স্ব স্ব বাটীতে প্রত্যাবর্ত্তন করিয়াছিলেন, তাঁহাদের অনেককেই তাঁহাদের বাটীর অভিভাবকগণ আপনাদের নিরাপত্তা বিধানের জন্য পুলিশের হস্তে অর্পণ করেন।

অনন্ত সিংহ, গণেশ ঘোষ প্রভৃতি স্থির করিলেন যে, ২২শে এপ্রিল তারিখে রাত্রিকালে তাঁহারা চট্টগ্রাম ত্যাগ করিয়া যাইবেন, কারণ চট্টগ্রামে অবস্থান আর নিরাপদ নহে বলিয়া তাঁহাদের মনে হইল। চট্টগ্রাম শহরের নিকটবর্ত্তী ভাটিয়ারি ষ্টেশন হইতে উক্ত দিবস রাত্রিকালে অনন্ত সিংহ, গণেশ ঘোষ, জীবন ঘোষাল ও অপর একজন কুমিল্লা যাইবার

চারখানি টিকিট ক্রয় করেন। ষ্টেশন মাষ্টারের ইহাতে কেমন সন্দেহ হয় এবং তিনি তাঁহার সন্দেহের বিষয় ও টিকিটের নম্বরগুলি জানাইয়া কয়েকটি ষ্টেশনে টেলিগ্রাম প্রেরণ করেন। ইহার ফলে যখন ফেণী ষ্টেশনে ট্রেণখানি গিয়া উপস্থিত হইল, তখন সেখানকার পুলিশ-কর্তৃপক্ষ তাঁহাদিগকে ট্রেণ হইতে অবতরণে বাধ্য করিলেন। ষ্টেশন ঘরে লইয়া গিয়া যখন তাঁহাদের শরীর তল্লাসী করিবার উদ্যোগ হইতেছিল, তখন সহসা তাঁহারা রিভলভার বাহির করিয়া পুলিশ দলকে আক্রমণ করিলেন। দুইজন কনষ্টেবল ও একজন দারোগা ইহার ফলে আহত হইল। ষ্টেশনের লোকজন ও অন্যান্য কনষ্টেবলগণ প্রাণভয়ে ভীত হইয়া যে যেদিকে পারিল ছুটিয়া পলাইল এবং চারিদিকে বাধিযা গেল এক হুলুস্থূল কাণ্ড। সেই সুযোগে গুলিবর্ষণ করিতে করিতে তাঁহারা চারিজন পলায়ন করিলেন। জনৈক কনষ্টেবল অবশ্য একজনের নিকট হইতে একটি রিভলভার ছিনাইয়া লইতে সমর্থ হইল।

চট্টগ্রাম-অস্ত্রাগার লুণ্ঠিত হওয়ার ফলে এত অধিক পরিমাণ অস্ত্র-শস্ত্র ও গুলি-বারুদ বিপ্লবীদিগের হস্তগত হইয়াছিল যে, ইংরাজ কর্তৃপক্ষ তাহাতে যথেষ্ট শঙ্কিত হইয়া উঠিলেন। কি বিপুল এবং ব্যাপক প্রস্তুতির ফলে যে এই অসমসাহসিক লুণ্ঠনকার্য্যের অনুষ্ঠান সম্ভব হইয়াছে—তাহা ভাবিয়া তাঁহারা হইলেন দুশ্চিন্তাগ্রস্ত। উপযুক্তভাবে তদন্ত ও অনুসন্ধানকার্য্য চালাইবার জন্য পুলিশের গোয়েন্দা-বিভাগের অধ্যক্ষ মিঃ লোম্যান অন্যান্য দক্ষ অফিসারদের সহিত চট্টগ্রামে গিয়া উপস্থিত হইলেন। কলিকাতার তৎকালীন পুলিশ-কমিশনার মিঃ টেগার্টও তাঁহার কর্ম্মতৎপরতা বৃদ্ধি করিলেন। বিপ্লবী দলটিকে সমূলে বিনষ্ট করিয়া হৃত অস্ত্র-শস্ত্রের পুনরুদ্ধার মানসে সমগ্র বঙ্গদেশের পুলিশ-কর্তৃপক্ষ তৎপর হইয়া উঠিলেন।

কিন্তু "যুগান্তর" দল এবং তাঁহাদের সহিত সংশ্লিষ্ট চট্টগ্রামের বিপ্লবী

দলটি পুলিশ-কর্ত্তৃপক্ষের চক্ষে ধূলি নিক্ষেপ করিয়াই তাঁহাদের কার্য্য চালাইয়া যাইতে লাগিলেন। এই সময় ডাঃ নারায়ণ রায়ের নিয়ন্ত্রণাধীনে কলিকাতায় বিপ্লবীদের জন্য মারাত্মক ধরণের বোমা প্রস্তুত হইতে লাগিল। নিরুদ্দিষ্ট অবস্থায় গণেশ ঘোষ, অনন্ত সিংহ, জীবন ঘোষাল এবং আনন্দ গুপ্ত একে একে কলিকাতায় "যুগান্তর" দলের আড্ডায় আসিয়া সমবেত হইলেন। লোকনাথ বলও ক্রমে আসিয়া তাঁহাদের সহিত মিলিত হইলেন এবং "যুগান্তর" দলের নেতা ভূপেন্দ্রকুমার দত্ত তাঁহাদের নিরাপদ আশ্রয়ের ব্যবস্থা করিয়া দিলেন।

চন্দননগরের গোন্দলপাড়ায় একটি দ্বিতল গৃহে তাঁহাদের থাকিবার ব্যবস্থা হইল। "যুগান্তর" দলের জনৈক কর্ম্মী অবিবাহিত শশধর আচার্য্যকে নকল গৃহস্বামী সাজাইয়া সুহাসিনী দেবীকে তাঁহার নকল স্ত্রী সাজাইয়া সেখানে পাঠাইয়া দেওয়া হইল—আর তাঁহাদেরই উপর ন্যস্ত হইল বিপ্লবীদের ভার।

## অনন্তলাল সিংহের আত্মসমর্পণ

যাহারা ইতিপূর্ব্বেই ধরা পড়িয়াছিল, তাহাদের মধ্যে কেহ কেহ স্বীকারোক্তি প্রদান করিতে আরম্ভ করিয়াছিল। বিপ্লবীরা ইহাতে প্রমাদ গণিলেন। তাঁহারা বুঝিতে পারিলেন যে, কোনও উপযুক্ত নেতা নিকটে না থাকাতেই তাহাদের পক্ষে মনোবল অটুট রাখা সম্ভব হইতেছে না এবং তাহারই ফলে তাহারা দুর্ব্বলচেতা ব্যক্তির মত অসহায়ভাবে নানারূপ স্বীকারোক্তি প্রদান করিতেছে। ইহা বন্ধ করিতে হইলে কোনও একজন নেতৃস্থানীয় ব্যক্তির তাহাদের মধ্যে থাকা প্রয়োজন। আলোচনার পর অনন্তলাল স্থির করিলেন যে, স্বেচ্ছায় তিনি পুলিশের নিকট ধরা দিবেন।

২৮শে জুন, ১৯৩০ সাল। গোয়েন্দা-বিভাগের প্রধান কেন্দ্র তখন ১৩নং ইলিসিয়াম রো-তে অবস্থিত। সেখানে গিয়া অনন্তলাল ফটকের প্রহরীর হস্তে তিনখানি পত্র প্রদান করিলেন। একখানি পত্র গোয়েন্দা-বিভাগের ডি-আই-জি মিঃ লোম্যানের নামে, একখানি ঐ বিভাগের স্পেশ্যাল সুপারিণ্টেণ্ডেণ্ট নলিনী মজুমদারের নামে এবং একখানি ঐ বিভাগের ইন্‌সপেক্টর কুমারনাথ বসুর নামে। পত্রগুলি প্রহরী গিয়া তাঁহাদিগকে দিল—এবং স্ব স্ব পত্র পাঠ করিয়া তাঁহারা তিনজনেই অতিশয় স্তম্ভিত হইয়া গেলেন। মিঃ লোম্যানকে অনন্তলাল লিখিয়াছিলেন—

Dear Mr. Lowman,—

I shall meet you on the 28th June, 1930. It is sure that you will never miss that opportunity to arrest me then and there. Yes, I am also quite ready for it. Never think it, please, that I am going to surrender. When a person surrenders? When he becomes quite helpless and finds no other means to protect him; then and then only he yields.

Am I helpless now? No, certainly not. I have arms to protect me; ample money to spend in time of need; many helpers to help me and good many shelters in Bengal, outside Bengal as well as outside India to abscond.

Now I am absconding with my friends and we are quite safe. But still I am allowing my arrest and why? Do you think I am repentant for any of my

action ? No, never, not a bit sorry. Then is it a mandate on me by any authority ? No, it is my personal matter and absolutely private.

I am,
Revolutionary
Ananta Lal Singha.

পত্র পাঠ করিয়া কুমারনাথ বসু তাড়াতাড়ি গেটের কাছে বাহির হইয়া আসিলেন এবং দেখিলেন যে সম্মুখেই অনন্তলাল সশরীরে দণ্ডায়মান। তাঁহাকে তৎক্ষণাৎ গ্রেপ্তার করা হইল। অনন্তলাল এইভাবে স্বেচ্ছায় আত্মসমর্পণ করিলেন।

### চন্দননগরের লড়াই

চন্দননগরের বাসায় তখনও রহিয়া গেলেন গণেশ ঘোষ, লোকনাথ বল, আনন্দ গুপ্ত ও জীবন ঘোষাল। কয়েক মাস নির্ব্বিঘ্নেই কাটিয়া গেল, কিন্তু একদিন তাঁহাদেরও বিপদ বাধিল। পুলিশ কোনও সূত্রে জানিয়া ফেলিল যে, তাঁহারা কয়জন ঐ বাটীতে অবস্থান করিতেছেন। পুলিশ তখন তাঁহাদিগকে গ্রেপ্তারের জন্য প্রস্তুত হইল। ১লা সেপ্টেম্বর তারিখে কলিকাতার তৎকালীন পুলিশ-কমিশনার সার চার্লস টেগার্ট কয়েকজন উচ্চপদস্থ পুলিশ কর্ম্মচারী এবং কয়েকখানি গাড়ী বোঝাই পুলিশ ও সৈন্য লইয়া গভীর রাত্রিতে চন্দননগর অভিমুখে রওয়ানা হইয়া গেলেন। চন্দননগর পৌঁছিতেই রাত্রি প্রায় ৩টা-৪টা হইল। গাড়ী দূরে রাখিয়া পদব্রজে গিয়া তাঁহারা রাত্রির অন্ধকারে বিপ্লবীদের আস্তানাটি ঘেরাও করিয়া ফেলিলেন। বহু লোকের পদশব্দে নিদ্রা হইতে জাগরিত হইয়াই বিপ্লবীরা দেখিতে পাইলেন যে, গৃহটি সম্পূর্ণরূপে

পরিবেষ্টিত হইয়াছে—পলাইবার পথ নাই। তাঁহারা কিন্তু তথাপি হাল ছাড়িলেন না। বাটীর সংলগ্ন প্রাঙ্গণের অল্প দূরেই একটি প্রাচীর—প্রাচীরের অপর দিকে একটি পুষ্করিণী। প্রাচীর লঙ্ঘন করিয়া অপর দিকে যাইতে পারিলে হয় তো পলায়নের একটা উপায় হইতে পারে। আপন আপন অস্ত্র সঙ্গে লইয়া সেই চেষ্টাতেই তাঁহারা অন্ধকারে নীচু হইয়া প্রাচীরের নিকট পৌছিলেন এবং দ্রুত অথচ সন্তর্পণে উহা লঙ্ঘন করিতেও সক্ষম হইলেন; কিন্তু অপর দিকে যাওয়ামাত্র জনৈক সার্জ্জেণ্ট টর্চ্চের আলোয় তাঁহাদের দেখিয়া ফেলিল এবং দেখিবামাত্রই গুলি চালাইল। বিপ্লবীরাও তখন মরিয়া হইয়া গুলি চালাইতে লাগিলেন। অতজন পুলিশ ও সৈন্যের বিরুদ্ধে কিন্তু কতক্ষণই বা তাঁহারা লড়াই চালাইবেন? তাহাদের একযোগে গুলিবর্ষণের মুখে তাঁহাদের আত্মরক্ষা করাই কঠিন হইয়া উঠিল। শেষ পর্য্যন্ত লোকনাথ, গণেশ ও আনন্দ ধৃত হইলেন। জীবন ঘোষাল প্রাণ দিলেন পুলিশের গুলিতে। তাঁহার মৃতদেহ পুষ্করিণীর জলে পড়িয়াছিল—সকালবেলা তাহা উপরে উঠান হইল। শশধর আচার্য্য ও সুহাসিনী দেবী পুলিশের দ্বারা গুরুতররূপে প্রহৃত ও ধৃত হইলেন। চিত্ত মণ্ডল নামে নিকটবর্ত্তী অপর এক বাটীর জনৈক ব্যক্তি গুলি লাগিয়া নিহত হইল।

## কালারপোল-এর সংগ্রাম

এদিকে কোয়েপাড়া গ্রামে সূর্য্য সেন ও নির্ম্মল সেনও চুপ করিয়া বসিয়া ছিলেন না। পাহাড়তলীর শ্বেতাঙ্গপাড়া আক্রমণের জন্য শীঘ্রই এক পরিকল্পনা রচিত হইল। উক্ত আক্রমণ পরিচালনায় রজতকুমার সেন, দেবীপ্রসাদ গুপ্ত, স্বদেশ রায়, মনোরঞ্জন সেন, ফণীন্দ্র নন্দী এবং সুবোধ চৌধুরী অংশ গ্রহণ করিবেন বলিয়া স্থির হইল। তদনুযায়ী তাঁহারা

৫ই মে তারিখে অস্ত্র-শস্ত্র ও বোমা লইয়া যাত্রা করিলেন। নির্দ্দিষ্ট স্থানে উপনীত হইয়া কিন্তু তাঁহারা দেখিতে পাইলেন যে, আক্রমণ পরিচালনার মোটেই সুবিধা নাই, কারণ প্রচুর পরিমাণ ইংরাজ-সৈন্য আমদানী করিয়া সে অঞ্চলটিকে সুরক্ষিত ও নিরাপদ করার ব্যবস্থা হইয়াছে। অগত্যা ক্ষুণ্ণ হইয়া প্রত্যাবর্ত্তন করা ব্যতীত তাঁহাদের আর উপায় রহিল না। ফিরিবার সময়ে তাঁহারা স্থির করিলেন যে রজতকুমারদের বাটীতে একবার ঘুরিয়া যাইবেন; কারণ রজতের জননী সকলকেই খুব ভালবাসিতেন।

রজতকুমারদের বাড়ীতে কয়েকবার থানাতল্লাসীর বিষয় পূর্ব্বেই উল্লিখিত হইয়াছে। এই পরিস্থিতির মধ্যেই প্রত্যাবর্ত্তন পথে উপরোক্ত বিপ্লবী কয়জন রজতকুমারদের বাটীতে গিয়া হাজির হইলেন। রজত-কুমারের জননী তাঁহাদের জন্য তাড়াতাড়ি আহার্য্য প্রস্তুতে রত হইলেন বটে, কিন্তু শেষ পর্য্যন্ত আর আহার করা ঘটিয়া উঠিল না। রাত্রির অন্ধকার তখন সবেমাত্র জমাট বাঁধিতেছে, এমন সময় খবর পাওয়া গেল যে, পুলিশ আসিতেছে। বিপ্লবীরা আর মুহূর্ত্তমাত্র বিলম্ব না করিয়া তৎক্ষণাৎ সে স্থান ত্যাগ করিয়া গেলেন। ছুটিতে ছুটিতে তাঁহারা উপস্থিত হইলেন গিয়া কর্ণফুলী নদীর তীরে। রজতকুমারের পিতাও নদীর ধার পর্য্যন্ত তাঁহাদের সহিত গেলেন এবং একজন পরিচিত মাঝিকে তাহার সাম্পানে করিয়া উপরোক্ত কয়জনকে নদী পার করিয়া দিতে বলিলেন। মাঝিও তাঁহাদের লইয়া সাম্পান ছাড়িয়া দিল।

তাঁহাদের এই নদী পার হওয়ার সংবাদ পুলিশ পাইল। তাহারাও একখানি লঞ্চে করিয়া নদীর উপর তীব্র আলোক বিচ্ছুরিত করিতে করিতে সাম্পানখানির অনুসরণ করিল। মধ্যে মধ্যে সাম্পান ও লঞ্চের ব্যবধান এতই কমিয়া আসিতে লাগিল যে, বিপ্লবীদের ধরা পড়িবার

আশঙ্কা বাড়িয়া যাইতে লাগিল। আর সাম্পানে না থাকিয়া তীরে অবতরণ করাই তাঁহারা সমীচীন মনে করিলেন। তদনুযায়ী তাঁহারা কালারপোল নামক স্থানে পৌছিয়া সাম্পান হইতে তীরে নামিলেন। বিপ্লবীদের দৌড়াইয়া পলাইতে দেখিয়া সেখানকার জনৈক ব্যক্তি তাঁহাদিগকে ধরিবার জন্য চেষ্টা করিল—বিপ্লবীরা তাহাকে গুলি করিলেন। সে অঞ্চলের বহুলোক ইহার পর দল বাঁধিয়া তাঁহাদের অনুসরণে প্রবৃত্ত হইল। বিপ্লবীরা পুনরায় গুলি চালাইয়া আরও কয়েক জনকে আহত ও একজনকে নিহত করিলেন। বহু চেষ্টায় শেষ পর্য্যন্ত কোনও মতে তাঁহারা কিছুক্ষণের জন্য লোকচক্ষুর অন্তরালে অদৃশ্য হইলেন।

পুলিশের দুইটি দল তো তাঁহাদের অনুসরণ করিতেছিলই, ইহার উপর আবার সেখানকার থানার দারোগাও সংবাদ পাইয়া পুলিশ দল লইয়া বহির্গত হইলেন বিপ্লবীদের সন্ধানে। মাঝ রাত্রিতে যেন চারিদিকে একটা হুলুস্থূল পড়িয়া গেল। তাঁহারা কয়জনে ছুটিতে ছুটিতে একটি সেতুর নিকট আসিয়া পড়িলেন। বহু লোক ও পুলিশ সেখানে পথ আগলাইয়া দাঁড়াইয়াছিল। সুবোধ চৌধুরী তাহাদের দ্বারা আহত ও ধৃত হইলেন। অপর কয়জন গুলি নিক্ষেপ করিতে করিতে কোনও মতে পলায়ন করিলেন।

কর্ণেল ডেলাস্মিথ ও মিঃ ফার্ম্মারের অধীন দুইটি বাহিনীও অনুসন্ধান কার্য্যে বাহির হইয়াছিল। ফণীন্দ্র নন্দী তাহাদের একটি দলের হাতে ধরা পড়িলেন। অপর চারিজন ছুটিতে ছুটিতে ক্লান্ত হইয়া জনৈক মুসলমান গৃহস্থের বাটীতে উপস্থিত হইয়া কিছু খাদ্য প্রার্থনা করিলেন; কিন্তু একটু পরেই সেখানেও পুলিশ আসিয়া পড়িল। উপায়ান্তর না দেখিয়া তাঁহারা গৃহস্বামীর নির্দ্দেশে নিকটবর্ত্তী এক শণের ক্ষেতে প্রবেশ করিয়া আত্মগোপন করিলেন। এদিকে তখন প্রায় ভোর হইয়া আসিয়াছে। অস্পষ্ট

আলোকে পুলিশ তাঁহাদিগকে শণ ক্ষেতের মধ্যে দেখিতে পাইল। মিঃ ফার্ম্মারের অধীন বাহিনী তখন মুহূর্ত্তমধ্যে জঙ্গলটি ঘেরাও করিয়া বিপ্লবীদিগকে আত্মসমর্পণের জন্য আহ্বান করিল। বিপ্লবীরা আত্মসমর্পণ করিলেন না—বরং তাহাদের উপর গুলিবর্ষণ সুরু করিলেন। দুই পক্ষে তখন আরম্ভ হইয়া গেল তীব্র ও কঠোর সংগ্রাম। গুলি লাগিয়া লাগিয়া তাঁহাদের চারিজনেরই শরীর ক্ষত-বিক্ষত হইতে লাগিল—কিন্তু তথাপি তাঁহারা ক্ষান্ত হইলেন না। মৃত্যুর পূর্ব্বক্ষণ পর্য্যন্ত শত্রুর উপর তাঁহারা অবিশ্রান্তভাবে গুলিবর্ষণ করিয়াই চলিলেন। পুলিশ ও সৈন্যবাহিনী তাঁহাদের শৌর্য্য ও সাহসে চমৎকৃত না হইয়া পারিল না। যুদ্ধ শেষে দেখা গেল যে, তাঁহারা চারিজনেই নিহত হইয়াছেন।

যথাসময়ে পুলিশ মৃতদেহগুলির ফটো গ্রহণ করিল, তারপর আগুন ধরাইয়া অর্দ্ধদগ্ধ করিয়া সেগুলি মাটিতে পুতিয়া ফেলিল। চট্টগ্রামের মৃত্যুঞ্জয়ী বিপ্লবীরা নূতন করিয়া আর একবার তাঁহাদের সংগ্রামশীলতার পরিচয় দিলেন।

সূর্য্য সেন ও নির্ম্মল সেন কোয়েপাড়া গ্রামের কেন্দ্রে থাকিয়া সকল সংবাদই শুনিলেন। শুনিলেন যে, তাঁহাদের দলের চারিজন বিপ্লবী ধরা না দিয়া মৃত্যু বরণ করিয়াছেন। এদিকে তাঁহারা আরও সংবাদ পাইলেন যে, বিনয় সেনও গ্রেপ্তার হইয়াছেন। বিনয় সেনই কোয়েপাড়া গ্রামের বিপ্লবী আস্তানাগুলি দক্ষতার সহিত পরিচালিত করিতেছিলেন। তিনিও ধৃত হওয়ায় কোয়েপাড়া গ্রামে আর অবস্থান করা তাঁহাদের যুক্তিযুক্ত বলিয়া বোধ হইল না। তাই অতঃপর সূর্য্য সেন, নির্ম্মল সেন প্রভৃতি সিদ্ধান্ত করিলেন যে, আর একত্রে সকলের থাকা চলিবে না; জেলার নানা স্থানে পৃথক্ পৃথক্ ভাবে আত্মগোপন করিয়া সকলকে থাকিতে হইবে।

## চট্টগ্রাম অস্ত্রাগার-লুণ্ঠন মামলা

এদিকে যাঁহারা গ্রেপ্তার হইলেন, তাঁহাদের লইয়াই বিচারপর্ব্ব সুরু করার ব্যবস্থা হইল। Chittagong Armoury Raid Ordinance নামে গভর্ণমেণ্ট এক আইন জারি করিলেন। চট্টগ্রামের জেলা জজ মিঃ ইউনি-কে চেয়ারম্যান করিয়া রায় বাহাদুর ডি, পি. ঘোষ (১৩-১০-৩০ তারিখ হইতে ইঁহার পরিবর্ত্তে রায় নরেন্দ্রনাথ লাহিড়ী বাহাদুর) ও খান বাহাদুর মৌলভী আব্দুল হাই-কে লইয়া গঠিত হইল একটি স্পেশ্যাল ট্রাইব্যুন্যাল। বিচার আরম্ভ হইল ১৯৩০ সালের ২৪শে জুলাই তারিখ হইতে। চন্দননগর হইতে লোকনাথ বল, গণেশ ঘোষ প্রভৃতিকে তখনও গ্রেপ্তার করা হয় নাই, সুতরাং তখন কেবলমাত্র অনন্ত সিংহ ও অন্যান্য ধৃত বিপ্লবীদেরই বিচার আরম্ভ হইল। ইহার কিছুদিন পরে যখন চন্দননগর হইতে অপর কয়জন বিপ্লবীকে গ্রেপ্তার করা হইল, তখন তাঁহাদিগকে চট্টগ্রামে লইয়া গিয়া ধৃত অন্যান্য বিপ্লবীদের সহিত একত্র করিয়া আবার নূতন করিয়া বিচারকার্য্য আরম্ভ করার ব্যবস্থা করা হয়। প্রায় জন ত্রিশ বিপ্লবী তখনকার মত চট্টগ্রাম অস্ত্রাগার-লুণ্ঠন মামলায় অভিযুক্ত হইলেন। সূর্য্য সেন, নির্ম্মল সেন, তারকেশ্বর দস্তিদার প্রভৃতি বহু বিপ্লবীর নামই তখনও কিন্তু ফেরারি আসামীর নামের তালিকাতেই রহিয়া গেল।

আসামীদের পক্ষ সমর্থন করিতে লাগিলেন শরৎচন্দ্র বসু, সন্তোষকুমার বসু, বীরেন্দ্রনাথ শাসমল, অখিলচন্দ্র দত্ত, কামিনীকুমার দত্ত প্রভৃতি প্রসিদ্ধ ব্যবহারাজীবিগণ। পূর্ব্বে যাঁহারা স্বীকারোক্তি প্রদান করিয়াছিলেন, তাঁহাদের অনেকেই বিচার চলিবার সময় উহা প্রত্যাহার করিলেন। এই ঐতিহাসিক মামলার বিচার দেখিবার জন্য আদালতে এবং আদালতের বাহিরে প্রত্যহ বহু জনসমাগম হইত। মামলার শুনানির

সময় মধ্যে মধ্যে আসামীগণ এবং বিচারক অথবা সরকারী উকিলের মধ্যে এরূপ তীব্র বাদানুবাদের সৃষ্টি হইত যে, পুলিশকেও কখনও কখনও শান্তি-স্থাপন কল্পে আহ্বান করিতে হইত। বিপ্লবীদের সঙ্গত অনুরোধ রক্ষা করিতে অস্বীকার করা হইলে তাঁহারা ভীষণ হট্টগোল সুরু করিতেন—যাহার দ্বারা বিচারকার্য্য পরিচালনা মোটেই সম্ভব হইত না। হয় তো বা কখনও তাঁহারা জাতীয় সঙ্গীত গাহিতে থাকিতেন—অথবা "বন্দেমাতরম্" ধ্বনির সহিত নানাবিধ শ্লোগান দিতে থাকিতেন। একদিন পাবলিক প্রসিকিউটর অভিযুক্ত বিপ্লবীদের সম্বন্ধে অপমানজনক মন্তব্য করায় লোকনাথ তাঁহাকে সেই উক্তি প্রত্যাহার করিতে বলিলেন। পাবলিক প্রসিকিউটর তাহা না করায় লোকনাথ বজ্রকণ্ঠে উহার প্রতিবাদ করিতে লাগিলেন এবং ট্রাইব্যুন্যালের চেয়ারম্যান মিঃ ইউনি পর্য্যন্ত তাঁহাকে থামিতে বলিলেও তিনি নিরস্ত হইলেন না।

অগত্যা নিরুপায় মিঃ ইউনি ইংরাজ পুলিশ সুপারিণ্টেণ্ডেণ্ট মিঃ স্ল্যাটারকে শৃঙ্খলা ফিরাইয়া আনিবার জন্য আদেশ দিলেন এবং আদালতের আদেশ পাইয়া মিঃ স্ল্যাটার আরও কয়েকজন সার্জ্জেণ্টকে সঙ্গে লইয়া লোকনাথকে শায়েস্তা করিবার জন্য আসামীদের কাঠগড়ায় প্রবেশ করিলেন। উত্তেজিত পুলিশ কর্ম্মচারিগণ লোকনাথের দিকে অগ্রসর হইতেই অন্যান্য বিপ্লবিগণও গর্জ্জন করিয়া উঠিলেন। সঙ্কট এইরূপ ঘনাইয়া উঠিল যে, যে কোন মুহূর্ত্তে একটা ভয়ঙ্কর কিছু সংঘটিত হইবার আশঙ্কা হইতে লাগিল। বিপ্লবীদের ক্রুদ্ধ, ক্ষুব্ধ মূর্ত্তি দেখিয়া ইহা স্পষ্টই বুঝা যাইতে লাগিল যে, পুলিশ কর্ম্মচারিগণ লোকনাথের কেশাগ্র স্পর্শ করিবামাত্র তাঁহারা একযোগে তাহাদের উপর ঝাঁপাইয়া পড়িয়া তাহাদের প্রাণ সংহার করিবেন।

ব্যাপারের গুরুত্ব উপলব্ধি করিয়া মিঃ ইউনি তখন মিঃ স্ল্যাটারকে

সঙ্গিগণসহ বাহির হইয়া আসিবার জন্য আহ্বান করিলেন এবং তাঁহারাও তৎক্ষণাৎ বাহির হইয়া আসিয়া স্বস্তির নিঃশ্বাস ত্যাগ করিলেন। শেষ পর্য্যন্ত এইভাবেই ব্যাপারটির পরিসমাপ্তি ঘটিল। বিপ্লবীরা বিজয়োল্লাসে জয়ধ্বনি করিয়া উঠিলেন।

## মিঃ ক্রেগ্ ভ্রমে তারিণী মুখোপাধ্যায়কে হত্যা

একদিকে যখন এইভাবে বিচারকার্য্য পরিচালিত হইতেছে, তখন নেতা সূর্য্য সেন চুপ করিয়া বসিয়াছিলেন না। পলায়িত অবস্থায় যে সকল বিপ্লবী তখনও জেলের বাহিরে অবস্থান করিতেছিলেন, তাঁহাদেরই সাহায্যে তিনি বৈপ্লবিক ক্রিয়া-কলাপ চালাইয়া যাইবার চেষ্টা করিতে লাগিলেন। এই সময় একদিন সংবাদ পাওয়া গেল যে, বাংলার তৎকালীন ইন্সপেক্টর জেনারল-অফ-পুলিশ মিঃ ক্রেগ ১লা ডিসেম্বর তারিখে চট্টগ্রাম হইতে কলিকাতায় প্রত্যাবর্ত্তনপথে চাঁদপুরে ট্রেণ হইতে ষ্টীমারে আরোহণ করিবেন। পুলিশের বড় কর্ত্তাকে এই সুযোগে হত্যা করিবার লোভ চট্টগ্রামের বিপ্লবীদের নিকট দুর্নিবার হইয়া উঠিল এবং এই কার্য্য সুষ্ঠুরূপে সম্পন্ন করিবার জন্য প্রেরিত হইলেন রামকৃষ্ণ বিশ্বাস ও কালীপদ চক্রবর্ত্তী।

১৯৩০ সালের ১লা ডিসেম্বর শেষ রাত্রে চট্টগ্রাম মেলে মিঃ ক্রেগের চাঁদপুরে পৌছাইবার কথা এবং তাঁহার মত একজন উচ্চপদস্থ সরকারী কর্ম্মচারী যে ট্রেণের প্রথম শ্রেণীর কামরাতেই ভ্রমণ করিবেন—তাহাতেও কোন সন্দেহ নাই। ট্রেণখানি আগমন করিলে চাঁদপুরের ষ্টেশন প্ল্যাটফর্ম্মের উপর ঘুরিয়া ঘুরিয়া রামকৃষ্ণ ও কালীপদ ট্রেণের প্রথম শ্রেণীর কামরাগুলির মধ্যে মিঃ ক্রেগকে অন্বেষণ করিতে লাগিলেন। সহসা তাঁহারা একখানি কামরার মধ্যে সাহেবী পোষাকে সজ্জিত ফর্সা ও লম্বা চেহারার জনৈক ব্যক্তিকে উপবিষ্ট অবস্থায় দেখিলেন। দেখিয়াই তাঁহাদের

জাপানীদের সহিত সংযোগ স্থাপন করেন। জাপ-অধিকৃত অঞ্চলগুলিতে যাহাতে ভারতীয়গণের সম্মান, নিরাপত্তা ইত্যাদি বজায় থাকে, সে জন্য ভারতীয়গণকে সঙ্ঘবদ্ধ করিবার মানসে ইহার পর জ্ঞানী প্রীতম সিং জাপানী অগ্রবর্ত্তী সৈন্যবাহিনীর সহিত অবস্থান করিতে থাকেন। টোকিওতে রাসবিহারী বসুও এ সম্বন্ধে বিশেষভাবে চেষ্টিত হন।

মোহন সিংকে পাইয়া জাপ-কর্তৃপক্ষ উৎফুল্ল হইলেন এবং তাঁহারা মোহন সিংকে যুদ্ধবন্দী ভারতীয় সৈন্যগণকে সঙ্ঘবদ্ধ করিয়া ইংরাজদের বিরুদ্ধে জাপানীদের সহিত পাশাপাশি সংগ্রাম চালাইতে অনুরোধ করিলেন। স্বাধীনভাবে এবং ভারতের স্বাধীনতা অর্জ্জনের জন্যই কেবলমাত্র এইরূপ করা সম্ভব হইলে মোহন সিং ইহাতে সম্মত হইলেন। যে সকল ভারতীয় সৈন্য বৃটিশ-কর্তৃপক্ষের দ্বারা পরিত্যক্ত হইয়া এখানে-ওখানে বনে-জঙ্গলে পলায়ন করিয়াছিল, তাহাদিগকে পুনরায় একত্রিত ও সঙ্ঘবদ্ধ করিয়া এ সম্বন্ধে প্রাথমিক কার্য্যাদি সম্পন্ন করিতে তিনি উদ্যোগী হইলেন। এইভাবে মালয় যুক্তরাষ্ট্রের রাজধানী কুয়ালালামপুর জাপানীদের দ্বারা অধিকৃত হইবার পূর্ব্বেই তিনি প্রায় ১০,০০০ ভারতীয় সৈন্য সংগ্রহ করিয়া ফেলিলেন এবং ১৯৪২ সালের জানুয়ারি মাসে তিনি কুয়ালালামপুরে একটি অস্থায়ী আজাদ-হিন্দ ফৌজ বাহিনী সংগঠিত করিলেন।

১৯৪২ সালের ১৫ই ফেব্রুয়ারি সিঙ্গাপুরের পতন ঘটে এবং সিঙ্গাপুর রণাঙ্গনের বিভিন্ন স্থান হইতে ভারতীয় সৈন্য ও অফিসারদিগকে বৃটিশ ও অষ্ট্রেলিয়ান সৈন্য ও অফিসারগণ হইতে পৃথক্ করিয়া ১৭ই ফেব্রুয়ারি ফ্যারার পার্কে সকলকে সমবেত করা হয়। এই সকল ভারতীয় সৈন্য ও অফিসারের সংখ্যা প্রায় ৪৫,০০০ হাজার আন্দাজ ছিল। মালয় সমর-বিভাগের একজন ইংরাজ ষ্টাফ-অফিসার কর্ণেল হাণ্ট সেখানে আনুষ্ঠানিক-ভাবে উক্ত ভারতীয় সৈন্য ও অফিসারগণকে জাপ সামরিক-কর্ত্তৃপক্ষের

প্রতিনিধি মেজর ফুজিওয়ারার হস্তে অর্পণ করেন এবং মেজর ফুজিওয়ারা আবার তাহাদিগকে অস্থায়ী আজাদ-হিন্দ ফৌজের সর্ব্বাধিনায়ক ক্যাপ্টেন মোহন সিং-এর হস্তে অর্পণ করেন। অতঃপর উক্ত পার্ক-এ এক সভা হয়। তাহাতে মোহন সিং তখনকার আন্তর্জাতিক অবস্থা বিশ্লেষণ করিয়া সকলকে জানান যে, ইংরাজকে ভারত হইতে বিতাড়িত করিবার সুবর্ণ সুযোগ সমুপস্থিত; সুতরাং সকল ভারতবাসীরই ইংরাজকে বিতাড়িত করার বিষয়ে সচেষ্ট হওয়া উচিত। ভারতবাসীদের চেষ্টা-যত্ন এবং জাপানীদের সহায়তায় যে এরূপ একটি কঠিন কার্য্য সম্পন্ন হইতে পারে, সে বিষয়ে তাঁহার বিশ্বাসও তিনি ব্যক্ত করিলেন। জ্ঞানী প্রীতম সিংও এই বিষয়ে তাঁহার সর্ব্ববিধ সাহায্যের প্রতিশ্রুতি দিলেন। প্রচুর উৎসাহ-উদ্দীপনার মধ্যে সেদিনের সভা শেষ হইল।

ইহার পর ক্যাপ্টেন মোহন সিং-এর অধীনে এই সকল সৈন্য ও অফিসারগণকে বিভিন্ন ক্যাম্প-এ প্রেরণ করা হয়। সিঙ্গাপুরে প্রায় ৬০,০০০ হাজার এবং সমগ্র মালয়ে আরও প্রায় ১৫,০০০ হাজার ভারতীয় সৈন্য ও অফিসার এই সময় ক্যাপ্টেন মোহন সিং-এর অধীনে থাকে।

মার্চ্চের প্রথম দিকেই মালয়ের নেতৃস্থানীয় ভারতীয় অধিবাসী ও সামরিক কর্ত্তাগণের মধ্যে সিঙ্গাপুরে এক বৈঠক হয় এবং উহাতে জাপানী-দের সাহায্য-প্রস্তাব এবং টোকিওতে একটি সম্মেলনে যোগদানের জন্য রাসবিহারী বসুর আমন্ত্রণ সম্বন্ধে আলোচনা হয়। স্থির হয় যে, একটি প্রতিনিধিদল টোকিও-সম্মেলনে যোগদান করিতে যাইবে। ইহার পর মার্চ্চের শেষভাগে রাসবিহারী বসুর সভাপতিত্বে টোকিওতে জাপান, চীন, থাইল্যাণ্ড, মালয়, ব্রহ্ম ইত্যাদি স্থানের ভারতীয় অধিবাসীদের প্রতিনিধি-দের এক সম্মেলন হইল। ২৮শে হইতে ৩০শে পর্য্যন্ত এই সম্মেলন চলে। ইহাতে স্থির হয় যে, ভারতের স্বাধীনতা অর্জ্জনকল্পে 'ভারতীয় স্বাধীনতা

সঙ্ঘ' ( Indian Independence League ) নামে একটি সঙ্ঘ গঠিত হইবে। এ সম্বন্ধে চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণের জন্য দক্ষিণ-পূর্ব্ব এশিয়ার ভারতীয় অধিবাসিগণের একটি পূর্ণ প্রতিনিধি-সম্মেলন জুন মাসে ব্যাঙ্কক-এ অনুষ্ঠিত হইবে বলিয়া স্থির হয়।

রাসবিহারী বসুর প্রথম জীবনের কার্য্যকলাপ এই গ্রন্থের প্রথম খণ্ডে সবিস্তারে বর্ণিত হইয়াছে। ছদ্ম-নামে ১৯১৫ সালে তিনি ভারত ত্যাগ করিয়া জাপানে গমন করেন। চীন দেশ হইতে তিনি একবার ভারতবর্ষে অস্ত্র-শস্ত্র প্রেরণের চেষ্টা করিয়াছিলেন, কিন্তু ইংরাজ-কর্ত্তৃপক্ষ তাহা পূর্ব্বেই জানিতে পারায় সে সমুদয় আর ভারতবর্ষে পৌঁছিতে পারে নাই। বৃটিশ গভর্ণমেণ্ট ইহার পর জাপ-গভর্ণমেণ্টকে অনুরোধ করেন যে, রাসবিহারীকে যেন জাপ-সাম্রাজ্য হইতে বহিষ্কৃত করা হয়। ইহার ফলে জাপ-গভর্ণমেণ্টের আদেশে তিনি পাঁচ দিনের মধ্যে সাংহাই ত্যাগ করিতে বাধ্য হন এবং প্রায় দশ বৎসর কাল তিনি আত্মগোপন করিয়া থাকেন। ইহার পর তাঁহাকে পুনরায় দেখা যায় জাপানে আত্মপ্রকাশ করিতে। জনৈক জাপানী দেশ-প্রেমিকের নিকট হইতে তিনি যথেষ্ট সাহায্য লাভ করেন। জাপানে রাসবিহারী একটি "Indian Independence League" প্রতিষ্ঠিত করেন এবং ভারতবর্ষ সম্বন্ধে জাপানী ভাষায় কয়েকখানি গ্রন্থ রচনা করিয়া প্রচার-কার্য্য সুরু করেন। জাপানী ভাষায় তিনি সংবাদ-পত্রও পরিচালিত করিতে থাকেন এবং তাহাতেও ভারতবর্ষ সম্পর্কেই অধিকাংশ প্রবন্ধাদি প্রকাশিত হইত। ডাঃ সাণ্ডারল্যাণ্ড-এর লেখা বিখ্যাত "India in Bondage" গ্রন্থখানিও তিনি জাপানী ভাষায় অনুবাদ করিয়াছিলেন। দ্বিতীয় মহাযুদ্ধ সুরু হওয়ার পর বৃটিশ-শক্তিকে চরম আঘাত হানার জন্য বৃদ্ধ বয়সেও তিনি পুনরায় উদ্যোগী হইলেন।

টোকিও-সম্মেলনের সিদ্ধান্ত অনুযায়ী জুন মাসের মাঝামাঝি ব্যাঙ্কক-এ

পুনরায় ভারতীয় প্রতিনিধিগণের এক সম্মেলন হইল। চীন, জাপান, ব্রহ্ম, মালয়, মাঞ্চুকুয়ো, জাভা, বর্ণিও, থাইল্যাণ্ড প্রভৃতি বিভিন্ন স্থানের প্রতিনিধিরা উহাতে যোগদান করিলেন এবং মোহন সিং-এর অধীন ভারতীয় ফৌজ-এর প্রতিনিধিরাও উহাতে যোগদান করিলেন। এই সম্মেলনেই রাসবিহারী বসুকে সভাপতি করিয়া আনুষ্ঠানিকভাবে 'ভারতীয় স্বাধীনতা সঙ্ঘ'-এর প্রতিষ্ঠা হইল এবং উহার অধীনে আজাদ-হিন্দ ফৌজ-এরও সৃষ্টি হইল।

## মোহন সিং ও জাপ-কর্তৃপক্ষের মধ্যে বিরোধ

ইহার পরই কিন্তু মোহন সিং ও তাঁহার অধীন অন্যান্য অফিসারদের সহিত জাপানীদের বিরোধ বাধিয়া উঠিল। ব্যাঙ্কক-সম্মেলনে জাপানীদিগকে ভারতের স্বাধীনতা সম্পর্কে তাঁহাদের মনোভাব ব্যক্ত করিতে বলা হয়, কিন্তু তাঁহারা তাহা না করিয়াই আজাদ-হিন্দ ফৌজকে যুদ্ধে নিযুক্ত করিতে চাহিলেন। ক্যাপ্টেন মোহন সিং, আজাদ-হিন্দ ফৌজের আরও কয়েকজন অফিসার এবং 'ভারতীয় স্বাধীনতা সঙ্ঘ'-এর বহু নেতাই কিন্তু ইহাতে সম্মত হইলেন না।

রাসবিহারী বসু দেখিলেন যে, এই বিরোধের ফলে বুঝি সকল কিছুই পণ্ড হইয়া যায়। বিরোধ যাহাতে চরম পর্য্যায়ে না পৌঁছিতে পারে, সেজন্য তিনি আপ্রাণ চেষ্টা করিতে লাগিলেন। বিচক্ষণতা এবং ধৈর্য্যের দ্বারা তিনি উভয়পক্ষের মধ্যে যখন কোনও মীমাংসাই সংঘটিত করিতে পারিলেন না, তখন জাপানীদিগকে সাময়িকভাবে খুসি করিয়া যাহাতে শেষ পর্য্যন্ত উদ্দেশ্য সিদ্ধ করা যায়, তিনি সেই চেষ্টাই করিতে লাগিলেন। জাপ-কর্তৃপক্ষের চাপে পড়িয়া তিনি অবশেষে মোহন সিংকে গ্রেপ্তারেরও আদেশ দিলেন এবং জাপানী সামরিক কর্তৃপক্ষ মোহন সিংকে গ্রেপ্তার

করিলেন। গ্রেপ্তারের সময় মোহন সিং ঘোষণা করিয়া গেলেন যে, তাঁহার অধীন আজাদ-হিন্দ বাহিনী তিনি ভাঙ্গিয়া দিয়া যাইতেছেন এবং জাপানীরা যাহাতে আপনাদের স্বার্থ সাধনের জন্য তাঁহাদিগকে ব্যবহার করিতে না পারে, তজ্জন্য তাঁহাদিগকে তিনি ছত্রভঙ্গ হইয়া যাইতে অনুরোধ জানাইলেন।

আজাদ-হিন্দ ফৌজের সৈন্য ও সেনানীবৃন্দের অধিকাংশেরই গভীর বিশ্বাস ছিল মোহন সিং-এর উপর, সুতরাং তাঁহাকে গ্রেপ্তার করা হইলে আজাদ-হিন্দ ফৌজে থাকিতে অনেকেই অসম্মত হইলেন। রাসবিহারী বসু ও আরও কয়েকজন নেতা উক্ত বাহিনীকে পুনরায় সংগঠিত করিবার জন্য আপ্রাণ চেষ্টা করিতে লাগিলেন, কিন্তু বিশৃঙ্খলা দূরীভূত হইল না। জাপানীদের দেওয়া অর্থে রাসবিহারী বসু সকলের বেতন দিতেছেন, এইরূপ ধারণায় বেতন গ্রহণেও অনেকে সম্মত হইলেন না। এইভাবে আজাদ-হিন্দ ফৌজের সংগঠন যখন নষ্ট হইয়া যাইতে বসিয়াছে, তখন সহসা সুভাষচন্দ্রের অপ্রত্যাশিত আগমনে সকল সমস্যার মীমাংসা হইয়া গেল।

## সুভাষচন্দ্রের ভারত-ত্যাগ ও দক্ষিণ-পূর্ব্ব এশিয়ায় উপস্থিতি

সুভাষচন্দ্র চির-যোদ্ধা—শত্রুর সহিত আপোষহীন বিরামহীন সংগ্রামের তিনি মূর্ত্ত-প্রতীক। ভারতের কোটি কোটি নরনারীর অসীম দুঃখ-দারিদ্র্য ও লাঞ্ছনা তাঁহাকে চঞ্চল করিয়া তুলিত। দেশ-সেবার অপরাধে জীবনের অনেকগুলি বৎসর তাঁহাকে ইংরাজের কারাগারে অতিবাহিত করিতে হইয়াছিল। ১৯৪০ সালের শেষভাগেও তাঁহার বিরুদ্ধে বৃটিশের আদালতে দুইটি মামলার বিচার চলিতেছিল—তাঁহাকে রাখা হইয়াছিল জেল-হাজতে। দ্বিতীয় মহাযুদ্ধ সুরু হওয়ার পর হইতেই ভারতের বাহিরে গিয়া ইংরাজের শত্রুপক্ষের আনুকূল্যে ভারতীয় যুদ্ধ-বন্দীদিগকে সঙ্ঘবদ্ধ করিয়া

উহা বৃটিশের বিরুদ্ধে নিযুক্ত করিবার পরিকল্পনা তাঁহার মনে স্থান পাইয়াছিল, যাহার দ্বারা ভারতে এই অভিশপ্ত বৈদেশিক শাসনের অবসান ঘটানো যায়। ভারতে থাকিয়া বৃটিশের সতর্ক দৃষ্টি অতিক্রম করিয়া যে সশস্ত্র অভ্যুত্থানের আয়োজন বিশেষ কার্য্যকরী হইবে না—তাহা তিনি উপলব্ধি করিয়াছিলেন। ভারত ত্যাগ করিতে হইলে জেল-হাজত হইতে বাহিরে আসা প্রয়োজন। এই উদ্দেশ্যে তিনি জেল-হাজতে থাকা কালেই অনশন সুরু করিলেন। কয়েকদিন নির্ব্বিকার থাকিবার পর কর্ত্তৃপক্ষ যখন দেখিলেন যে, তাঁহার অবস্থার গুরুতর অবনতি ঘটিতেছে, তখন নিরুপায় হইয়া তাঁহারা তাঁহাকে ছাড়িয়া দিলেন—মামলা চলিতেই লাগিল। সুভাষচন্দ্র জেলের বাহিরে আসিয়াই গোপনে ভারত-ত্যাগের বন্দোবস্ত করিতে লাগিলেন। যুদ্ধকালে ভারতে থাকিয়া বৃটিশের বিচারে আরও কয়েক বৎসর কারাদণ্ড লাভ করিয়া অযথা জীবনের আরও কতকগুলি বৎসর অপব্যয় করার কোনও সার্থকতা তিনি খুঁজিয়া পাইলেন না। সকলের সহিত ইহার পর তিনি দেখা-সাক্ষাৎ একেবারেই বন্ধ করিয়া দিলেন এবং আপনার এলগিন রোডস্থ বাস-ভবনে আধ্যাত্মিক সাধনায় নিমগ্ন হইলেন। এই সময় তিনি দীর্ঘ চুল ও শ্মশ্রুও রাখিতে শুরু করেন। কেহই তখন তাঁহার এই আকস্মিক ভাবান্তরের কারণ ও গূঢ় অভিসন্ধির বিষয় কিছুই জানিতে পারে নাই। এই অবস্থায় সহসা ১৯৪১ সালের ২৬শে জানুয়ারি সংবাদ প্রকাশিত হইল যে, সুভাষচন্দ্র নিরুদ্দিষ্ট হইয়াছেন। দেশবাসী ইহাতে যথেষ্ট কৌতূহলী হইয়া উঠিল—কিন্তু ইংরাজ-কর্ত্তৃপক্ষ যথেষ্ট দুশ্চিন্তাগ্রস্ত হইলেন।

সুভাষচন্দ্রের এইরূপ অপ্রত্যাশিত অন্তর্ধান এবং গোপনে দেশত্যাগ করিয়া বার্লিনে গিয়া উপস্থিতি এক পরম রহস্যজালে আবৃত। এ সম্বন্ধে এইরূপ শুনা যায় যে, ১৯৪০ সালের ডিসেম্বর মাসের মাঝামাঝি তিনি

মোটরযোগে গোপনে কলিকাতা ত্যাগ করিয়া যান এবং বর্দ্ধমানে গিয়া পাঞ্জাব মেলে তাঁহার জন্য রিজার্ভ করা একখানি দ্বিতীয় শ্রেণীর কামরায় আরোহণ করিয়া বাংলা ত্যাগ করেন। পেশওয়ারে পৌছিয়া তিনি এক ব্যক্তির সহিত কখনও টাঙ্গায় চড়িয়া আবার কখনও বা হাঁটিয়া কোনও মতে কাবুলে গিয়া উপস্থিত হন। সেখানে একজন গোয়েন্দার পাল্লায় পড়িলে তাহাকে কিছু ঘুস দিয়া তাহার মুখ বন্ধ করা হয়। তিনি কাবুলে রুশ-কর্ত্তৃপক্ষের সহিত যোগাযোগ স্থাপিত করেন, কিন্তু আন্তর্জাতিক পরিস্থিতি তখন যেরূপ দাঁড়াইতেছিল, তাহাতে তাঁহারা সুভাষচন্দ্রকে প্রত্যক্ষভাবে আশ্রয় দিয়া বৃটিশের বিরাগভাজন হইতে চাহেন নাই। অতঃপর জার্ম্মাণ কর্ত্তৃপক্ষের সহিত সংযোগ স্থাপন করিলে তাঁহারা সুভাষচন্দ্রকে রাশিয়ার ভিতর দিয়া বিমানযোগে বার্লিনে লইয়া যান। বার্লিনে হিটলার তাঁহাকে পরম সমাদরে গ্রহণ করেন। যে সকল ভারতীয় সৈন্য ও অফিসার বৃটিশপক্ষে লড়াই করিয়া ইতিমধ্যে জার্ম্মাণদের হস্তে বন্দী হইয়াছিল, তাহাদের লইয়া তিনি সেখানে এক আজাদ-হিন্দ বাহিনী গঠন করিলেন এবং নিজেও উত্তমরূপে সামরিক শিক্ষা গ্রহণ করিতে লাগিলেন।

জাপান যখন ইঙ্গ-মার্কিণ শক্তির বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করিল, তখন দ্বিতীয় মহাযুদ্ধে উদ্ভব হইল এক নূতন পরিস্থিতির; সুভাষচন্দ্র জার্ম্মাণ কর্ত্তৃপক্ষের মাধ্যমে জাপ-কর্ত্তৃপক্ষের সহিত দক্ষিণ-পূর্ব্ব এশিয়ায় একটি আজাদ-হিন্দ বাহিনী গঠনের বিষয়ে গুরুত্বপূর্ণ আলোচনা চালাইতে লাগিলেন। শেষ পর্য্যন্ত দক্ষিণ-পূর্ব্ব এশিয়ায় "ভারতীয় স্বাধীনতা সঙ্ঘ" এবং তাহার অধীন একটি আজাদ-হিন্দ বাহিনী গঠিতও হইল; কিন্তু জাপানীদের আচরণে মতানৈক্যের সৃষ্টি হওয়ায় উহা তেমন কার্য্যকরী হইল না। ভারতীয় নেতৃবৃন্দ বার্লিন হইতে সুভাষচন্দ্রকে আনাইবার জন্য জাপ-

কর্তৃপক্ষকে পীড়াপীড়ি করিতে লাগিলেন, কারণ একমাত্র তাঁহারই বলিষ্ঠ নেতৃত্বে ভারতের উপর বৃটিশ-শক্তিকে আঘাত হানা সম্ভব হইতে পারে এবং জাপানীদের সহিতও উপযুক্ত বোঝাপড়া হইতে পারে। জাপ-কর্তৃপক্ষও যখন দেখিলেন যে, মোহন সিং প্রভৃতিকে গ্রেপ্তার করিয়াই সমস্যার সমাধান সম্ভব হইল না এবং সমগ্র আজাদ-হিন্দ সংগঠনই ভাঙ্গিয়া পড়িবার উপক্রম হইতেছে, তখন তাঁহারাও জার্মাণ গভর্ণমেণ্টের সহিত কথাবার্ত্তা চালাইয়া সুভাষচন্দ্রকে আনয়নের ব্যাপারে উদ্যোগী হইলেন। তাঁহাকে আনিবার তোড়জোড় সুরু হইয়া গেল।

১৯৪৩ সালের ২৮শে এপ্রিল রাসবিহারী সিঙ্গাপুরে একটি সম্মেলন আহ্বান করিলেন। উক্ত সম্মেলনে তিনি জানাইলেন যে, সুভাষচন্দ্রের শীঘ্রই বার্লিন হইতে দক্ষিণ-পূর্ব্ব এশিয়ায় আগমনের সম্পূর্ণ সম্ভাবনা আছে এবং তাঁহারই উপর আন্দোলন-পরিচালনার সকল দায়িত্ব অর্পণ করিতে প্রতিনিধিগণকে তিনি অনুরোধও করিলেন। ইহাতে প্রতিনিধিগণ সকলেই বিশেষ খুসি হইলেন এবং রাসবিহারীর আন্তরিকতায় সকলেরই বিশ্বাস ফিরিয়া আসিল।

সকল ব্যবস্থা সম্পূর্ণ হইলে সুভাষচন্দ্র জার্ম্মাণ ও জাপ-সাবমেরিণে করিয়া বিপদসঙ্কুল সমুদ্রপথ অতিক্রম করিয়া তিন মাসে সুমাত্রায় আসিয়া উপনীত হইলেন। তথা হইতে বিমানযোগে যাত্রা করিয়া ১৯৪৩ সালের মাঝামাঝি সময়ে তিনি টোকিও পৌছিলেন। সেখানে জাপানী প্রধান মন্ত্রী জেনারল তোজোর সহিত কথাবার্ত্তা শেষ করিয়া এবং বেতারে একটি ভাষণ দান করিয়া সুভাষচন্দ্র ২রা জুলাই সিঙ্গাপুরে গিয়া উপস্থিত হইলেন। "ভারতীয় স্বাধীনতা সঙ্ঘ"-এর প্রধান কেন্দ্র তখন ব্যাঙ্কক হইতে স্থানান্তরিত হইয়া সেইখানেই স্থাপিত ছিল।

## নেতাজী কর্তৃক কর্তৃত্বভার গ্রহণ

৪ঠা জুলাই সিঙ্গাপুরে এক বৃহৎ সভার অধিবেশন হইল। সেই সভায় রাসবিহারী বসু নিজে পদত্যাগ করিয়া সুভাষচন্দ্রকে "ভারতীয় স্বাধীনতা সঙ্ঘ"-এর সভাপতি-পদে প্রতিষ্ঠিত করিলেন এবং আজাদ-হিন্দ ফৌজের সমুদয় কর্তৃত্বও তাঁহারই উপর অর্পণ করিলেন। অনুষ্ঠানটি অতিশয় মর্মস্পর্শী হইয়াছিল। বৃদ্ধ রাসবিহারীর বিচক্ষণতা এতদিনে প্রমাণিত হইল। তাঁহার স্বদেশপ্রেমের গভীরতা সকলকে মুগ্ধ করিল।

সুভাষচন্দ্রের দর্শনে এবং তাঁহার দ্বারা কর্তৃত্বভার গ্রহণে উপস্থিত প্রতিনিধিমণ্ডলী ও বিরাট জনতা তাঁহার জয়ধ্বনি করিয়া হর্ষ প্রকাশ করিতে লাগিল। বহুক্ষণ ধরিয়া উচ্ছ্বাসের স্রোত প্রবাহিত হইতে লাগিল। সেইদিন হইতেই সকলে তাঁহাকে "নেতাজী" বলিয়া জানিল। সুভাষচন্দ্র অতঃপর দণ্ডায়মান হইয়া এক সুদীর্ঘ ভাষণ দান করিলেন। অন্যান্য কথার সহিত তিনি বলিলেন—

"In the interests of the Indian Independence movement and of the Azad Hind Fouz, I have taken over the direct command of our Army from this day. This is a matter of joy and pride to me, because for an Indian there can be no greater honour than to be Commander of India's Army of Liberation. The Azad Hind Fouz has a vital role to play. To fulfil this role we must weld ourselves into an army that will have only one goal—the freedom of India—and only one will—to do or die in the cause of India's freedom."

যথাসম্ভব সত্বর একটি অস্থায়ী সরকার গঠন করিবার সিদ্ধান্তও ঐ সভায় তিনি ঘোষণা করিলেন।

যাহা হউক, সুভাষচন্দ্রের আগমন এবং তাঁহার দ্বারা দায়িত্ব গ্রহণের পর সকল সমস্যার মীমাংসা হইয়া গেল। তাঁহার বিরাট ব্যক্তিত্ব এবং কর্ম্ম-প্রতিভাই হইল সকল সমস্যা সমাধানের সহায়ক। সকলের প্রাণেই জাগিয়া উঠিল উৎসাহ আর উদ্দীপনা।

৯ই জুলাই সিঙ্গাপুরে আর একটি সভা হইল—তাহাতে প্রায় পঞ্চাশ হাজার ভারতীয় উপস্থিত ছিলেন। ভারতের স্বাধীনতা অর্জ্জনের জন্য এই সভায় সুভাষচন্দ্র সামগ্রিকভাবে ধন-সম্পদ সমাবেশের দাবী জানাইলেন। আজাদ-হিন্দ ফৌজের সর্ব্বময় অধিনায়কত্ব গ্রহণ করিয়া ২৫শে আগষ্ট একটি ভাষণে তিনি ভারতে বৃটিশ-শক্তিকে আক্রমণের অভিপ্রায় ব্যক্ত করিলেন। অভিভাষণটি অতিশয় উদ্দীপনাপূর্ণ ছিল। তাহাতে তিনি বলিলেন—

"Comrades, Officers and Friends,—

There in the distance beyond that river, beyond those jungles, beyond those hills and dales, lies the promised land, the sacred land from which we sprang—the land to which we shall now return. Hark, India is calling···Blood is calling to blood. Rise, we have no time to lose. Take up your arms···We shall make our way through the enemy's ranks or if God wills we shall die a martyr's death. And in our last sleep we shall kiss the road that will bring our Army to Delhi. The road to Delhi is the road to Freedom."



আজাদ-হিন্দ ফৌজের সৈন্য ও অফিসারদের শিক্ষাদানের জন্য বিভিন্ন স্থানে কতকগুলি শিক্ষা-কেন্দ্র খুলা হইল। বহু প্রবাসী ভারতীয়ও সৈন্য-বাহিনীতে যোগদান করিতে লাগিলেন। সৈন্যবিভাগে কোনও শ্রেণী বা সাম্প্রদায়িক বৈষম্য রহিল না। আন্দোলন যাহাতে সাফল্য লাভ করে,



সিঙ্গাপুরে আজাদ-হিন্দ ফৌজ পরিদর্শনরত নেতাজী সুভাষচন্দ্র

তজ্জন্য দক্ষিণ-পূর্ব এশিয়ার ভারতীয়গণ মুক্তহস্তে অর্থ-সাহায্য করিতে লাগিলেন।

## আজাদ-হিন্দ সরকার প্রতিষ্ঠা

১৯৪৩ সালের ২১শে অক্টোবর সিঙ্গাপুরে ক্যাথে বিল্ডিং-এ আর একটি সভা হইল। তাহাতে "ভারতীয় স্বাধীনতা সঙ্ঘ" এবং আজাদ-হিন্দ ফৌজের প্রতিনিধিবৃন্দ, জাপ সরকার ও সামরিক বিভাগের অফিসারগণ

এবং অন্যান্য স্থানীয় গণ্যমান্য নাগরিকগণ উপস্থিত ছিলেন। উক্ত সভায় সুভাষচন্দ্র এবং আজাদ-হিন্দ সরকারের অন্যান্য সদস্যগণ শপথ গ্রহণ করার পর আজাদ-হিন্দ সরকার প্রতিষ্ঠার বিষয় ঘোষণা করা হইল। ঘোষণায় অন্যান্য কথার সহিত বলা হইল :—



১৯৪৩ সালের ২১শে অক্টোবর নেতাজী আজাদ-হিন্দ সরকার প্রতিষ্ঠার কথা ঘোষণা করিতেছেন

"In the name of God, in the name of bygone generations who have welded the Indian people into one nation,

and in the name of dead heroes who have bequeathed to us a tradition of heroism and self-sacrifice—we call upon the Indian people to rally round our banner and to strike for India's freedom. We call upon them to launch the final struggle against the British and their allies in India and to prosecute that struggle with valour and perseverance and with full faith in final victory—until the enemy is expelled from Indian soil and the Indian people are once again a Free Nation."

নিম্নলিখিত ব্যক্তিবর্গকে লইয়া আজাদ-হিন্দ সরকারের মন্ত্রি-মণ্ডলী গঠিত হইল :—সুভাষচন্দ্র বসু, রাসবিহারী বসু, লেঃ কর্ণেল শাহ্-নওয়াজ, লেঃ কর্ণেল এ-সি চট্টোপাধ্যায়, ক্যাপ্টেন লক্ষ্মী স্বামীনাথন, করিম গণি, দেবনাথ দাস, ডি-এম খান, এ-ইয়ালাপ্পা, জে-থিভি, সর্দ্দার ঈশ্বর সিং, এ-এন সরকার, এস্-এ আয়ার, লেঃ কর্ণেল আজির আহম্মদ, লেঃ কর্ণেল এন্-এস্ ভগৎ, কর্ণেল জে-কে ভোঁস্লা, লেঃ কর্ণেল গুলজারা সিং, লেঃ কর্ণেল এম্-জেড্ কিয়ানি, লেঃ কর্ণেল এ-ডি লোকনাথন, লেঃ কর্ণেল এহ্সান কাদির, এ-এম্-সাহা। স্বয়ং সুভাষচন্দ্র হইলেন রাষ্ট্রের প্রধান, প্রধান-মন্ত্রী, সমর ও পররাষ্ট্র সচিব এবং আজাদ-হিন্দ ফৌজের সর্ব্বাধি-নায়ক। আজাদ-হিন্দ সরকার ও ফৌজের প্রধান কেন্দ্র প্রথমে সিঙ্গা-পুরেই স্থাপিত হয়—পরে উহা ব্রহ্মদেশে স্থানান্তরিত করা হইয়াছিল।

## ঝান্সীর রাণী বাহিনী

ক্যাপ্টেন ডাঃ লক্ষ্মী স্বামীনাথনের নেত্রীত্বে ক্রমশঃ এক নারী-বাহিনীও গঠিত হইল। উহার নাম দেওয়া হইল "ঝান্সীর রাণী বাহিনী"। উক্ত

বাহিনীর অন্তর্ভুক্ত মহিলাগণকে ড্রিল, অস্ত্র-চালনা এবং রণ-কৌশল হইতে আরম্ভ করিয়া সেবা-শুশ্রূষা এবং জনকল্যাণমূলক কার্য্য প্রভৃতিও শিক্ষা দেওয়া হইত। এইভাবে পুরুষদের সাথে সাথে নারীগণও তাঁহাদের যোগ্য অংশ গ্রহণ করিতে লাগিলেন। ৯ হইতে ১৪ বৎসর বয়সের বালকদের লইয়া একটি বাল-সেনাদলও গঠিত হয়। ইহারাও সামরিক কুচ-কাওয়াজ এবং বেয়নেট্ চালনা প্রভৃতি বিষয়ে শিক্ষালাভ করিত।

২৫শে অক্টোবর আজাদ-হিন্দ সরকার কর্ত্তৃক বৃটেন ও আমেরিকার বিরুদ্ধে আনুষ্ঠানিকভাবে যুদ্ধ ঘোষিত হইল।

আজাদ-হিন্দ সরকার গঠিত হওয়ার পর জাপানী পার্লামেণ্টে এক বক্তৃতায় ২৩শে তারিখে জাপ প্রধান-মন্ত্রী জেনারল তোজো সরকারীভাবে উহাকে স্বীকার করিয়া লইলেন এবং উভয় সরকারের মধ্যে কূটনৈতিক সদস্য বিনিময়েরও ব্যবস্থা হইল। একে একে ফিলিপাইন, মাঞ্চুকুয়ো, থাইল্যাণ্ড, ব্রহ্ম, জার্ম্মাণী, ইতালী, ক্রোশিয়া প্রভৃতির স্বাধীন গভর্ণমেণ্ট-সমূহ আজাদ-হিন্দ সরকারকে স্বীকার করিয়া লইলেন।

## 'শহীদ' ও 'স্বরাজ' দ্বীপ

নভেম্বর মাসে টোকিওতে যে বৃহত্তর পূর্ব্ব এশিয়া জাতিসঙ্ঘ-সম্মেলন হয়, সুভাষচন্দ্র তাহাতে দর্শক হিসাবে উপস্থিত ছিলেন। উক্ত সম্মেলনে ৬ই নভেম্বর জেনারল তোজো ঘোষণা করেন যে, ভারতীয়দের মুক্তি-সংগ্রামের প্রতি জাপ-গভর্ণমেণ্টের আনুকূল্যের নিদর্শন স্বরূপ আন্দামান ও নিকোবর দ্বীপপুঞ্জ শীঘ্রই আজাদ-হিন্দ সরকারের নিয়ন্ত্রণাধীনে ছাড়িয়া দেওয়া হইবে। ইহার পর নেতাজী সুভাষচন্দ্র উক্ত দ্বীপমালা পরিদর্শন মানসে ডিসেম্বর মাসে তথায় গমন করেন। ১৯৪৪ সালের ১৭ই ফেব্রুয়ারি আনুষ্ঠানিকভাবে দ্বীপ দুইটি আজাদ হিন্দ সরকারকে অর্পণ করা হয়।

তখন আন্দামান ও নিকোবরের নূতন নামকরণ করা হয় "শহীদ দ্বীপ" ও "স্বরাজ-দ্বীপ"। নেতাজী সুভাষচন্দ্র কর্ণেল লোকনাথনকে উক্ত দ্বীপগুলির চীফ কমিশনার নিযুক্ত করেন।

সাফল্যলাভের জন্য ধন-সম্পদের যে সামগ্রিক সমাবেশের দাবী সুভাষচন্দ্র জানাইলেন, তাহা ব্যর্থ হইল না। আন্দোলনের সহায়তাকল্পে প্রবাসী ভারতীয়গণ মুক্তহস্তে অর্থ দান করিতে লাগিলেন। এই সকল অর্থ জমা রাখিবার জন্য রেঙ্গুণে একটি আজাদ-হিন্দ ব্যাঙ্ক প্রতিষ্ঠিত হইল এবং পরে রেঙ্গুণের উপকণ্ঠে আরও দুইটি এবং টাঙ্গিতে একটি এই ব্যাঙ্কের শাখাও খোলা হইল। সুভাষচন্দ্র যে সকল সভায় যোগদান করিতেন, তথায় তাঁহাকে যে মাল্য দান করা হইত, সেই সকল মালা নীলামে বিক্রয় করিয়াও প্রচুর অর্থ পাওয়া যাইত। প্রবাসী ভারতীয়গণ সুভাষচন্দ্রকে কয়েকবার স্বর্ণদ্বারা ওজন করেন এবং সেই স্বর্ণ আজাদ-হিন্দ সরকারকে দান করেন। হবিব সাহেব তাঁহার প্রায় এক কোটি টাকা মূল্যের সম্পত্তি আজাদ-হিন্দ সরকারকে দান করায় তাঁহাকে "সেবক-ই-হিন্দ" উপাধিতে ভূষিত করা হয়। শ্রীমতী বেতাইও তাঁহার যথা সর্ব্বস্ব এই সরকারকে দান করায় তাঁহাকেও উপাধি দেওয়া হয় "সেবিকা-ই-হিন্দ"।

## আরাকান-সীমান্তে অভিযান

১৯৪৪ সালের ৪ঠা ফেব্রুয়ারি আজাদ-হিন্দ ফৌজ আরাকান সীমান্তে বৃটিশ বাহিনীর বিরুদ্ধে আক্রমণ সুরু করিল। ২৭শে মার্চ্চ তারিখে নেতাজী সুভাষচন্দ্র এক ঘোষণায় জানাইলেন যে, দিন দুই পূর্ব্বে আজাদ-হিন্দ ফৌজ সীমান্ত অতিক্রম করিয়া ভারতে প্রবেশ করিয়াছে। এই অঞ্চলের যুদ্ধে বিশেষভাবে কৃতিত্ব প্রদর্শন করার জন্য মেজর মিশ্র নামক আজাদ-হিন্দ

ফৌজের একজন অফিসারকে সর্ব্বাধিনায়ক সুভাষচন্দ্র "সর্দ্দার-ই-জঙ্গ" নামক উপাধিতে ভূষিত করেন।

## আসাম-সীমান্তে আক্রমণ

ইহার পর আসাম-সীমান্তের দিকে একটি বড় রকমের অভিযান সুরু করার জন্য জোর প্রস্তুতি চলিতে লাগিল। সৈন্যবাহিনীকেও নূতনভাবে সংগঠিত করা হইল। আরাকান-সীমান্তে অভিযানের কয়েক মাস পরেই ১৯৪৪ সালের বসন্তকালে আজাদ-হিন্দ ফৌজ ও জাপ-বাহিনী সম্মিলিতভাবে ভারত-ব্রহ্ম সীমান্ত অতিক্রম করিয়া আসামের পূর্ব্বাঞ্চলে অবস্থিত মণিপুর রাজ্যে প্রবেশ করিয়া একদিকে মণিপুরের রাজধানী ইম্ফল ও অপরদিকে কোহিমা আক্রমণ করিল। আজাদ-হিন্দ ফৌজের সৈন্যগণ দুর্গম পাহাড়-পর্ব্বত অতিক্রম করিয়া অতি সামান্য রসদ-পত্র ও খাদ্য-সম্ভার সঙ্গে লইয়া আসাম-সীমান্তের যুদ্ধে যে অমিত বিক্রম প্রকাশ করিতে লাগিল, তাহা তাহাদের নৈতিক দৃঢ়তার পরিচায়ক। নেতাজীর আদর্শ ও প্রেরণায় উদ্বুদ্ধ সৈন্যগণ আপনাদের মাতৃভূমির স্বাধীনতার পুনরুদ্ধার মানসে জীবন-পণ সংগ্রামে লিপ্ত হইল। সাফল্যও লাভ হইতে লাগিল আশাতিরিক্তভাবে। সে দুর্ব্বার ও প্রচণ্ড আক্রমণের সম্মুখে ইংরাজের প্রতিরোধ ভাঙ্গিয়া পড়িতে লাগিল। সেই সময় মার্কিণ যুক্ত-রাষ্ট্র প্রভৃতি অপর মিত্র-রাষ্ট্রীয় সৈন্যবাহিনীও ভারতে উপস্থিত না থাকিলে হয় তো যুদ্ধের ফলাফল অন্যরূপই দাঁড়াইত।

যাহা হউক, অভিযান সুরু করিয়াই আজাদ-হিন্দ ফৌজ অতি অল্প-দিনের মধ্যেই মণিপুর রাজ্যের এক সুবিস্তৃত এলাকা দখল করিয়া ফেলিল। অধিকৃত অঞ্চলে জাতীয় পতাকা উড্ডীন ও অস্থায়ী সরকার গঠিত হইল। প্রবল বাধা-বিপত্তির মধ্যেও সুভাষচন্দ্রের স্বপ্ন অন্ততঃ আংশিকভাবেও

সফল হইল। আজাদ-হিন্দ ফৌজের এই অভিযান ও সাফল্যের সংবাদ প্রকাশিত হইয়া পড়িলে পাছে ভারতব্যাপী এক তীব্র প্রতিক্রিয়ার সৃষ্টি হয়, সেজন্য ইংরাজ কর্তৃপক্ষ সংবাদ-প্রকাশ সম্বন্ধে অত্যন্ত কড়াকড়ি ব্যবস্থা অবলম্বন করেন। ভারতবাসীরা তখন এ. সম্বন্ধে কিছুই জানিতে পারে না।

## প্রতিকূল অবস্থায় আজাদ-হিন্দ বাহিনীর বিপর্য্যয়

কিন্তু এত সাফল্যের পরও বিপর্য্যয় বাধিল বর্ষা নামার পরই। মূল বাহিনী হইতে বহু দূরে আসিয়া সামান্য অস্ত্র-শস্ত্রের সাহায্যেও কেবলমাত্র অটুট মনোবলের দ্বারাই প্রকৃতপক্ষে আজাদ-হিন্দ বাহিনী সাফল্য লাভ করিতেছিল। খাদ্যের সরবরাহও ছিল প্রয়োজনের তুলনায় অতি সামান্য। পুরাদমে বর্ষা সুরু হওয়ার পর জুলাই মাসে সর্ব্বপ্রথম আজাদ-হিন্দ ফৌজের অগ্রগতি ব্যাহত হইল। বিনা আহারে, অপ্রচুর অস্ত্র-শস্ত্র লইয়া প্রাকৃতিক দুর্য্যোগের মধ্যে সেই দুর্গম অঞ্চলে অবস্থান করা আর সম্ভব হইল না; কাজেই বাধ্য হইয়া পশ্চাদপসরণ আরম্ভ করিতে হইল। বহু দুঃখ-কষ্টে যে স্থান তাহারা দখল করিয়াছিল, প্রতিকূল অবস্থায় তাহাই তাহাদের ত্যাগ করিতে হইল। তাহারা পিছাইবার সঙ্গে সঙ্গে ইঙ্গ-মার্কিণ সৈন্য ব্রহ্মের অভ্যন্তরে অগ্রসর হইতে লাগিল।

আজাদ-হিন্দ ফৌজ যদিও অবস্থাগতিকে ইম্ফল ত্যাগ করিয়া যাইতে বাধ্য হইল, তথাপি নেতাজী সুভাষচন্দ্র তাঁহার এক বাণীতে সৈন্য ও অফিসারগণের অপূর্ব্ব বীরত্ব, দৃঢ়তা ও রণ-কৌশলের প্রশংসা করিলেন। পুনরায় নূতনভাবে সৈন্যবাহিনী সংগঠিত করিয়া আক্রমণ সুরু করার অভিলাষও তিনি ব্যক্ত করিলেন।

কিন্তু জাপানীদেরও যুদ্ধ-ক্ষমতা দ্রুত হ্রাসপ্রাপ্ত হইতেছিল। বিভিন্ন

রণাঙ্গনে তাহারা প্রায় যুদ্ধ না করিয়াই পশ্চাদপসরণ সুরু করিল। ইঙ্গ-মার্কিণ বাহিনী এক প্রকার বিনা প্রতিরোধেই ব্রহ্মের অভ্যন্তরে অবাধে অগ্রসর হইয়া চলিল। সকলেই স্পষ্ট উপলব্ধি করিতে লাগিলেন যে, জাপানীদের যুদ্ধ-বিমুখতা ও সামর্থ্যের অভাব এবং মিত্রপক্ষের অবাধ অগ্রগতি দ্রুত বিপর্য্যয় ডাকিয়া আনিতেছে। সুভাষচন্দ্র কিন্তু তাহাতেও হতাশ হইলেন না।

১৯৪৫ সালের এপ্রিল মাসে ইঙ্গ-মার্কিণ বাহিনী যখন দ্রুতগতিতে রেঙ্গুণের দিকে অগ্রসর হইতেছিল, তখনও নেতাজী সুভাষচন্দ্র রেঙ্গুণেই অবস্থান করিতেছিলেন। আজাদ-হিন্দ সরকার এবং ফৌজের সকলেই তাঁহাকে রেঙ্গুণ ত্যাগ করিবার জন্য পীড়াপীড়ি করিতে লাগিলেন, কিন্তু তাঁহাদের ত্যাগ করিয়া অন্যত্র যাইতে তিনি সম্মত হইলেন না। অবশেষে ইঙ্গ-মার্কিণ বাহিনী রেঙ্গুণের অনতিদূরে আসিয়া পৌছিলে ২৪শে এপ্রিল সকলে বিশেষভাবে অনুরোধ করিয়া তাঁহাকে রেঙ্গুণ ত্যাগ করাইলেন। জাপানীরা ২৩শে তারিখেই রেঙ্গুণ ত্যাগ করিয়াছিল। অরাজকতার সুযোগ লইয়া যাহাতে যথেচ্ছ লুঠ-পাট, খুন-জখম এবং বিশৃঙ্খলা সৃষ্টি না হইতে পারে, তজ্জন্য বিশেষভাবে ভারতীয় অধিবাসিগণকে রক্ষা করিবার জন্য কর্ণেল লোকনাথনের অধিনায়কত্বে আজাদ-হিন্দ ফৌজের একটি দলকে রেঙ্গুণে রাখিয়া যাওয়া হইল।

ইংরাজ সৈন্য রেঙ্গুণ অধিকার না করা পর্য্যন্ত নাগরিকগণের ধন-প্রাণের নিরাপত্তা বিধান করার ভারই কেবলমাত্র কর্ণেল লোকনাথনের অধীন বাহিনীর উপর অর্পিত হইয়াছিল। তাঁহারা তাঁহাদের সেই দায়িত্ব সুষ্ঠুরূপেই পালন করেন এবং বৃটিশ-বাহিনী আসিয়া বিনা বাধায় রেঙ্গুণ দখল করিলে পর পূর্ব্ব-পরিকল্পনামত তাহাদের নিকট আত্মসমর্পণ করেন। সুভাষচন্দ্র ব্যাঙ্কক হইয়া পরে সিঙ্গাপুরে চলিয়া যান।

## জাপানের আত্মসমর্পণ

মিত্র-পক্ষীয় বাহিনী দক্ষিণ-পূর্ব্ব এশিয়ার চতুর্দ্দিকেই সাফল্য লাভ করিতে লাগিল। ১৯৪৫ সালের এপ্রিল মাসে ইউরোপে জার্ম্মাণীর সম্পূর্ণরূপে পতন ঘটে এবং ইউরোপের যুদ্ধ সমাপ্ত হয়। তখন একা জাপানের পক্ষে আর লড়াই চালাইয়া যাওয়া সম্ভব হইল না। রুশিয়াও উপরন্তু জাপানের বিরুদ্ধে যুদ্ধে অবতীর্ণ হইল। মার্কিণ যুক্তরাষ্ট্র কর্ত্তৃক জাপানের হিরোসিমা ও নাগাসাকির উপর প্রচণ্ড আণবিক বোমা বর্ষণের পর জাপ-সম্রাট হিরোহিতো ১৫ই আগষ্ট আত্মসমর্পণের সিদ্ধান্ত ঘোষণা করিলেন। জাপানের আত্মসমর্পণের সিদ্ধান্তে আজাদ-হিন্দ ফৌজেরও আত্মসমর্পণের পালা আসিল। জাপ-কর্ত্তৃপক্ষ সুভাষচন্দ্রকে জানাইলেন যে, তাঁহাকে মাঞ্চুরিয়ায় লইয়া গিয়া হারবিনস্থ রুশ-সেনাপতির নিকট আত্মসমর্পণের সুযোগ দেওয়া যাইতে পারে।

## তাইহোকু বিমান-দুর্ঘটনা

এই ব্যবস্থা অনুযায়ী সুভাষচন্দ্র, আজাদ-হিন্দ সরকারের কয়েকজন বিশিষ্ট মন্ত্রী এবং কয়েকজন জাপ-সামরিক অফিসার তিনখানি বিমানে আরোহণ করিয়া ১৬ই আগষ্ট সিঙ্গাপুর হইতে যাত্রা করেন এবং ১৭ই তারিখে ব্যাঙ্কক-এ পৌছান। তথা হইতে সাইগন গমন করিয়া তাঁহারা সেইখানেই রাত্রি অতিবাহিত করেন। সেখানে সুভাষচন্দ্রকে জানান হয় যে, ১৮ই তারিখে সাইগন হইতে একখানি বিশেষ বিমান টোকিও যাইবে এবং তাহাতে সুভাষচন্দ্রের দলের মাত্র দুই জনের স্থান হইতে পারে। তিনি তখন কর্ণেল হবিবুর রহমানের সহিত সেই বিমানখানিতে যাত্রা করেন এবং দলের অবশিষ্ট লোকদের জন্য অন্য বিমানের ব্যবস্থা হয়।

ইহার পরই ২৩শে আগষ্ট তারিখে যে সংবাদ প্রকাশিত হয়—তাহা যেমনই অপ্রত্যাশিত, তেমনই মর্ম্মন্তুদ। জাপানী সংবাদ-সরবরাহ প্রতিষ্ঠান ঘোষণা করেন যে, নেতাজী সুভাষচন্দ্র বিমান-দুর্ঘটনার ফলে গুরুতররূপে আহত হইয়া হাসপাতালে পরলোক গমন করিয়াছেন।

বিস্তৃত সংবাদে প্রকাশ পায় যে, টোকিও যাত্রার পথে বিমানগুলি নাকি ফরমোসার অন্তর্গত তাইহোকু বিমান ঘাঁটিতে অবতরণ করে। পুনরায় সেখান হইতে যাত্রা করিয়া বিমানগুলি আকাশে উঠিলে ভোর রাত্রি আন্দাজ চার ঘটিকার সময় সুভাষচন্দ্র যে বিমানখানিতে ছিলেন, তাহার এঞ্জিন বিগড়াইয়া যায় এবং বিমানখানি প্রবলভাবে পাক খাইতে খাইতে ভূমিতে পতিত হইয়া চূর্ণ-বিচূর্ণ হয়। সুভাষচন্দ্রের শরীর নাকি এমনভাবে অগ্নিদগ্ধ ও আহত হয় যে, তাঁহার আর বাঁচিবার কোন আশাই থাকে না। আহত অবস্থায় তাঁহাকে তাইহোকুর এক হাসপাতালে পাঠাইয়া দেওয়া হয় এবং সেখানে কয়েকঘণ্টা পরেই ১৯শে আগষ্ট নাকি তাঁহার জীবনাবসান হয়। কর্ণেল হবিবুর রহমানও আহত অবস্থায় হাসপাতালে গিয়া পরে আরোগ্যলাভ করেন।

ইতিপূর্ব্বেও আর একবার ১৯৪২ সালের ২৮শে মার্চ্চ সুভাষচন্দ্রের অলীক মৃত্যু-সংবাদ প্রচারিত হইয়াছিল। উহা যে মিথ্যা—পরে তাহা প্রমাণিত হয়। ভারতের প্রতিটি অধিবাসী তাই আজ পর্য্যন্ত তাইহোকু বিমান-ঘাঁটিতে দুর্ঘটনায় তাহাদের প্রিয় নেতাজীর পরলোকগমনের কথা বিশ্বাস করিতে পারে না। তাঁহার ভারত-ত্যাগের মতই এই বিমান-দুর্ঘটনার ব্যাপারও তাই আজও রহস্যাবৃতই রহিয়া গিয়াছে। এখানে ইহা উল্লেখযোগ্য যে, আজাদ-হিন্দ ফৌজের আত্মসমর্পণ সুরু হওয়ার কিছুদিন পূর্ব্বেই রাসবিহারী বসুও পরলোক গমন করেন।

মিত্র-পক্ষের জয়লাভের পর, দিল্লীর লাল কেল্লায় সামরিক-আদালতে

আজাদ-হিন্দ ফৌজের কয়েকজন অফিসারের বিচার অনুষ্ঠিত হয়। সারা ভারত এই বিচার-ব্যবস্থার বিরুদ্ধে প্রতিবাদ জানাইলেও উহাতে কর্ণপাত করা হয় না। সুভাষচন্দ্রকে জাপানীদের হাতের পুতুল এবং আজাদ-হিন্দ ফৌজকে জাপানের তাঁবেদার বাহিনীরূপে প্রতিপন্ন করিবার জন্য ইংরাজ-কর্তৃপক্ষ যৎপরোনাস্তি চেষ্টা করেন; কিন্তু তথাপি আসল সত্যকে তাঁহারা চাপা দিতে পারেন না। প্রয়োজন হইলে যে সুভাষচন্দ্র জাপানীদের যে কোনও কার্যক্রমও প্রস্তাবের বিরোধিতা করিয়াছেন এবং দৃঢ়ভাবে আজাদ-হিন্দ সরকার ও ফৌজের কার্য্যের উপর তাহাদের অযথা হস্তক্ষেপ নিবারণ করিয়া আপনাদের স্বাধীনতা ও ভারতের স্বার্থকেই সর্ব্বপ্রযত্নে রক্ষা করিয়াছেন, তাহা প্রমাণিত হয়। স্বাধীন সরকারের সুযোগ্য কর্ণধাররূপে যে অসাধারণ সংগঠন-ক্ষমতা, বিচক্ষণতা, ন্যায়পরায়ণতা, সমদর্শিতা, সহানুভূতিশীলতা এবং মহানুভবতার ইতিহাস তিনি রচনা করিয়া গিয়াছেন, তাহা স্মরণ করিলে তাঁহার প্রতি অসীম শ্রদ্ধায় মস্তক আনত হইয়া পড়ে।

দিল্লীর লাল কেল্লায় সামরিক-আদালতে বিচারে আজাদ-হিন্দ ফৌজের কোন কোন অফিসারকে শেষ পর্য্যন্ত মুক্তি দেওয়া হয়, কাহারও কাহারও দণ্ডবিধান করা হয়। ইহা লইয়াও সমগ্র ভারতে তীব্র অসন্তোষ ও বিক্ষোভ দেখা দেয়।

# নৌ-বিদ্রোহ

## মুমূর্ষু সাম্রাজ্যবাদ

দ্বিতীয় মহাযুদ্ধে শেষ পর্য্যন্ত মিত্রপক্ষই জয়লাভ করিলেন এবং অক্ষ-শক্তির অন্তর্ভুক্ত দেশগুলি একে একে পরাজয় বরণ করিলেন। ১৯৪৫ সালে মহাযুদ্ধের সমাপ্তি ঘটিল।

মিত্রশক্তির অংশীদাররূপে ইংলণ্ডেরও জয় হইল—কিন্তু শক্তি, আন্তর্জাতিক মর্য্যাদা এবং অর্থ-নৈতিক দিক দিয়া তাহার অবস্থা পরাজিত দেশগুলি অপেক্ষা বিশেষ উৎকৃষ্ট হইল না। মহাযুদ্ধবিধ্বস্ত পৃথিবীতে তাহার পূর্ব্বক্ষমতা বজায় রাখা আর সম্ভব হইল না। চতুর্দ্দিকে অশান্তি সৃষ্টি হইতে লাগিল—পৃথিবীর সুদূরপ্রান্তে অবস্থিত ক্ষুদ্র ক্ষুদ্র দেশগুলিতে পর্য্যন্ত দেখা দিল গণজাগরণ। মুমূর্ষু সাম্রাজ্যবাদ তাহার শেষ নিঃশ্বাস ত্যাগ করিবার উপক্রম করিতে লাগিল। যুদ্ধকালে মিঃ চার্চ্চিল বৃটিশজাতিকে জানাইয়া দিয়াছিলেন যে, বৃটিশ-সাম্রাজ্যকে দেউলিয়া করিয়া দিবার জন্য তিনি সম্রাটের প্রধান-মন্ত্রিত্ব গ্রহণ করেন নাই। যুদ্ধশেষে কিন্তু তাঁহাদের অনিচ্ছাসত্ত্বেও বৃটিশ-সাম্রাজ্য দেউলিয়া হইয়া গেল।

ইতিমধ্যে ১৯৪৪ সালে কারাগারে থাকা অবস্থাতেই মে মাসে মহাত্মা গান্ধী অনশন সুরু করেন এবং তখন তাঁহাকে মুক্তি দেওয়া হয়। জেল হইতে মুক্তিলাভের পর তিনি মুসলিম লীগের সভাপতি জনাব মহম্মদ আলি জিন্নার সহিত সাম্প্রদায়িক সমস্যার সমাধান উদ্দেশ্যে কয়েকদিনব্যাপী আলোচনা চালাইলেন, কিন্তু তাহা সফল হইল না।

## সিমলা-বৈঠক

১৯৪৫ সালে ইংলণ্ডের পার্লামেণ্ট মহাসভার যে নূতন নির্ব্বাচন অনুষ্ঠিত হয়, তাহাতে শ্রমিকদল বিপুল সংখ্যায় একক সংখ্যাগরিষ্ঠতা অর্জ্জন করেন এবং ভারতীয় সমস্যার সমাধানকল্পে তাঁহাদের মধ্যে খানিকটা আন্তরিকতা দেখা দেয়। ঐ বৎসরের ১৫ই জুন কংগ্রেস-নেতৃবৃন্দকে মুক্তি দেওয়া হয় এবং বড়লাট লর্ড ওয়াভেল বৃটিশ গভর্ণমেণ্টের অনুমোদনক্রমে ভারতীয় সমস্যার সমাধান সম্বন্ধে আলোচনার জন্য ঐ সময় সিমলায় এক নেতৃ-সম্মেলন আহ্বান করেন। কংগ্রেস ওয়ার্কিং কমিটি সম্মেলনে যোগদান করিতে সিদ্ধান্ত করেন।

কংগ্রেস ও লীগ নেতৃবৃন্দ এবং অন্যান্য আরও কয়েকজন নেতা লইয়া বড়লাটের সভাপতিত্বে ২৫শে জুন হইতে সিমলায় বৈঠক সুরু হইল; কিন্তু বৈঠক শেষ পর্য্যন্ত ফলপ্রসূ হইল না—কতকগুলি মৌলিক বিষয়ে লীগ ও কংগ্রেস-নেতৃবৃন্দের মতানৈক্যের ফলে ১৪ই জুলাই বৈঠক ভাঙ্গিয়া গেল। এক কথায় বলিতে গেলে, সিমলা-সম্মেলনে ভেটো প্রয়োগের ক্ষমতা রহিল সংখ্যালঘু সম্প্রদায়ের প্রতিনিধি-প্রতিষ্ঠান মুসলিম লীগের হাতে।

কিন্তু বৈঠক ভাঙ্গিয়া যাওয়াতেই সমস্যার সমাধান হইল না। সমগ্র ভারতে এমন এক পরিস্থিতির উদ্ভব হইতেছিল, যাহাতে স্পষ্টই বুঝা যাইতেছিল যে অবস্থা আয়ত্তের বাহিরে চলিয়া যাইবার উপক্রম করিতেছে। রাজনৈতিক চেতনাসম্পন্ন কোটি কোটি লোকের অসহযোগিতা ও বিরুদ্ধ মনোভাব লাভ করিয়া একটা বিরাট দেশকে কেবলমাত্র সৈন্য-সাহায্যে শাসন করিতে গেলে যে বিপুল ব্যয় বহন করিতে হয়, তাহা সঙ্কুলান করিবার শক্তি মহাযুদ্ধবিধ্বস্ত বৃটেনের ছিল না। সমগ্র আন্তর্জাতিক পরিস্থিতিই চিরদিনের মত সাম্রাজ্যবাদের মৃত্যু-সময় নির্দ্দেশ করিতেছিল। অধীন

ভারত অপেক্ষা স্বয়ং-শাসিত বন্ধুভাবাপন্ন স্বাধীন ভারত যে পরোক্ষে বৃটেনের শক্তি যোগাইতে পারে, তাহা ইংলণ্ডের বিচক্ষণ শ্রমিক নেতৃবৃন্দ ক্রমশঃ উপলব্ধি করিলেন। স্বেচ্ছায় চুক্তির দ্বারা ক্ষমতা হস্তান্তর করিলে ভারতে বৃটেনের বাণিজ্য ও ব্যবসায়-স্বার্থও বজায় থাকার সম্ভাবনা, সুতরাং ভারতীয় সমস্যা লইয়া তাঁহারা যথেষ্ট মাথা ঘামাইতে লাগিলেন।

## আজাদ-হিন্দ ফৌজের সেনানীবৃন্দের বিচারে গণ-বিক্ষোভ

ইতিমধ্যে সাম্রাজ্যবাদ তাহার মরা কামড় দিতে কসুর করিল না। আজাদ-হিন্দ ফৌজের যে সকল সেনাধ্যক্ষ দক্ষিণ-পূর্ব্ব এশিয়ায় আত্মসমর্পণে বাধ্য হইয়াছিলেন অথবা ধৃত হইয়াছিলেন, তাঁহাদের কয়েক-জনকে কয়েক দফায় দিল্লীর লাল কেল্লায় সামরিক-আদালতে অভিযুক্ত করিয়া ১৯৪৫ সালের শেষ দিক হইতে যুদ্ধাপরাধী হিসাবে তাঁহাদের বিচার সুরু হইল। আজাদ-হিন্দ ফৌজের গৌরবজনক কার্য্যকলাপের বিষয় ভারতবাসিগণ যুদ্ধের সমাপ্তির পর বিশেষভাবে জানিতে পারেন এবং তাহার ফলে তাঁহারা এই সময় যথেষ্ট অনুপ্রাণিতও হন। নেতাজীর প্রিয় সহকর্ম্মিগণের এইভাবে বিচার-ব্যবস্থা হওয়ায় ভারতের জনমত অতিশয় ক্ষুব্ধ হইয়া উঠে এবং চতুর্দ্দিক হইতে ইহার বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জ্ঞাপন করা হয়। বৃটিশ গভর্ণমেণ্ট এবং উচ্চপদস্থ সামরিক কর্ত্তারা কিন্তু তাঁহাদের জিদ ত্যাগ করিলেন না—নীতির দোহাই দিয়া বিচার-কার্য্য চালাইয়া যাইতে লাগিলেন। কংগ্রেসের পক্ষ হইতে আজাদ-হিন্দ ফৌজের অভিযুক্ত সেনাধ্যক্ষগণের পক্ষ সমর্থনের জন্য একটি কমিটি গঠিত হয় এবং পণ্ডিত জওহরলাল নেহেরু, ভুলাভাই দেশাই, সার তেজবাহাদুর সপ্রু, জনাব আসফ আলি ও ডাঃ কৈলাসনাথ কাটজু অভিযুক্ত ব্যক্তিগণের

পক্ষ সমর্থন করিতে থাকেন। মুস্‌লিম লীগও কাহারও কাহারও পক্ষ সমর্থনের ব্যবস্থা করেন।

দিল্লীর লাল কেল্লায় সামরিক-আদালতে বিচার-প্রহসন চলিতে লাগিল। কাহারও কাহারও গুরুতর দণ্ডবিধান করিয়া পরে আবার সেই দণ্ড মকুব করা হইল—কাহারও কাহারও দণ্ড বজায় রাখা হইল। সমগ্র ভারতে নানা স্থানে এইভাবে আজাদ-হিন্দ ফৌজের সেনানীবৃন্দের বিচার এবং তাঁহাদের প্রতি প্রদত্ত দণ্ডের বিরুদ্ধে প্রতিবাদ জ্ঞাপন করিয়া বিক্ষোভ প্রদর্শন করা হয়। এই উপলক্ষে কোথাও কোথাও গুলিও চলিল এবং কেহ কেহ আহত ও নিহত হইলেন। সমগ্র ভারত আবার যেন চঞ্চল হইয়া উঠিল।

কিন্তু আঘাত দিতে গিয়া বৃটিশ গভর্ণমেণ্টও এক প্রচণ্ড আঘাত পাইলেন। সেই আঘাত হইল ১৯৪৬ সালের ফেব্রুয়ারি মাসে সংঘটিত নৌ-বিদ্রোহ।

## অভ্যুত্থানের পটভূমিকা

সিপাহী বিদ্রোহের সময় ইংরাজগণ ইহা বিলক্ষণরূপে উপলব্ধি করিয়াছিলেন যে বাঙ্গালীরা বিশেষভাবে দেশপ্রেমিক ও চিন্তাশীল এবং সেনাবাহিনীতে তাহাদিগকে রাখা মোটেই নিরাপদ নহে। ইহার ফলে "বেঙ্গল আর্মি" ভাঙ্গিয়া দেওয়া হয় এবং হীনবল করিবার জন্য বাঙ্গালীদিগকে অসামরিক জাতিতে পরিণত করা হয়। বিদ্রোহের পর বৃটিশ গভর্ণমেণ্ট অতঃপর মূলতঃ সাম্প্রদায়িক ভিত্তিতে অঞ্চলবিশেষ হইতে স্বতন্ত্র স্বতন্ত্র ভাবে সৈন্যসংগ্রহ করিয়া সৈন্যবাহিনীর পুনর্গঠন সম্পন্ন করেন এবং তাহাদের মধ্যে যাহাতে ঐক্যবোধ জাগ্রত না হয় ও একদল আর এক দলকে ঘৃণার দৃষ্টিতে দেখে, সে সম্বন্ধে বিশেষভাবে সচেতন

থাকেন। ভারতবর্ষ হইতে সংগৃহীত সৈন্যবলের সাহায্যেই প্রকৃতপক্ষে ইংরাজগণ ভারতবর্ষ শাসন করিতেন—সামান্য গোরা সৈন্য যাহা থাকিত, তাহা দ্বারা সমগ্র ভারতবর্ষ মাত্র সামরিক শক্তির জোরে শাসন করা যাইত না। ইংরাজের এই দুর্ব্বলতার বিষয় যাহাতে ভারতবাসীদের নিকট যতদূর সম্ভব গোপন থাকে, সে সম্বন্ধেও বৃটিশ গভর্ণমেণ্ট যথেষ্ট চেষ্টা করিতেন।



সৈন্যগণ ষ্টেনগান লইয়া বোম্বাই নগরীর রাজপথে পাহারা দিতেছে

অতএব দেখা যায় যে, ভারতীয় সৈন্যগণের পূর্ণ আনুগত্যের উপরই ভারতে বৃটিশ গভর্ণমেণ্টের স্থায়িত্ব ছিল প্রধানতঃ নির্ভরশীল এবং ইহাকেই মূলধন করিয়া ইংরাজগণ নির্ব্বিবাদে ভারতবর্ষ শাসন করিতেন; কিন্তু দ্বিতীয় মহাযুদ্ধের সময় প্রয়োজনের তাড়নায় ব্যাপকভাবে সৈন্যবাহিনীতে লোক-সংগ্রহ করার ফলে সৈন্যবাহিনীতে বহুদিনের সযত্ন-রক্ষিত শৃঙ্খলা অনেকখানি বিপর্য্যস্ত হয় এবং যুদ্ধের প্রথম দিকটায় দক্ষিণ-পূর্ব্ব এশিয়ায় বৃটেশের ভাগ্যবিপর্য্যয়ের ফলে এই শৃঙ্খলা একেবারেই নষ্ট

হইয়া যায়। দক্ষিণ-পূর্ব্ব এশিয়ার রণক্ষেত্র হইতে পশ্চাদপসরণের সময় ইংরাজ সৈন্যগণের অপসরণই অগ্রাধিকার লাভ করে এবং ভারতীয় সৈন্যগণের একটা বৃহৎ অংশকে পশ্চাতে ঘাঁটি আগলাইবার জন্য রাখিয়া অধিকাংশ ইংরাজ সৈন্যই নিরাপদে স্থানত্যাগ করে। ভারতীয় বাহিনী বিপদ ও অনাহারের মধ্যে পরিত্যক্ত হয়। পরবর্ত্তীকালে মূলতঃ এই সকল ভারতীয় সৈন্য ও অফিসারদের লইয়াই আজাদ-হিন্দ ফৌজ সংগঠিত হয় এবং এতদিনের সামান্য বেতনভুক্ পেশাদার সৈন্যগণ আপনাদের জাতীয় স্বাধীনতা প্রতিষ্ঠায় উদ্বুদ্ধ হইয়া যোগ্য নায়কের নেতৃত্বাধীনে জাতীয় বাহিনীতে রূপান্তরিত হয়।

হাজার হাজার সৈন্যের এইভাবে পরিত্যক্ত হওয়া এবং তাহাদের দ্বারা আজাদ-হিন্দ ফৌজ সংগঠিত হওয়ার ফলে যুদ্ধোত্তর কালে ভারতীয় সৈন্যবাহিনীতে এক গুরুতর প্রতিক্রিয়ার সৃষ্টি হয়। ভারতীয় সৈন্যগণ ইহা উপলব্ধি করিতে সুরু করে যে, রণক্ষেত্রে কামানের গোলার খোরাক হিসাবেই কেবলমাত্র তাহাদের প্রয়োজন—তাহাদিগকে দরকার কেবল ইংরাজ সৈন্যগণের স্থানত্যাগ নিরাপদ করিবার জন্য পশ্চাতের ঘাঁটি আগলাইতে। তাহাদের সুখ-সুবিধা এবং মঙ্গলের জন্য ইংরাজ-সরকারের কোনও দায়িত্ব নাই। এতদ্ব্যতীত সৈন্য ও অফিসার হিসাবে ইংরাজ ও ভারতীয়দের মধ্যে বেতনের তারতম্য ছিল গভীর। ইংরাজ-গণের তুলনায় অতি নিকৃষ্ট শ্রেণীর খাদ্য ভারতীয়গণকে দেওয়া হইত। ইংরাজ অফিসারদের নিকট হইতে অত্যন্ত আপত্তিকর ও অসম্মানজনক আচরণ লাভ করা ছাড়া ভারতীয় সৈন্যদের আর কিছুই লাভ হইত না। এইরূপ অভিযোগও শুনা যায় যে, কমাণ্ডার কিং "তলোয়ার" নামক জাহাজের নৌ-শিক্ষার্থীদের নাকি "কুলীর বাচ্চা" ইত্যাদি সম্ভাষণে আপ্যায়িত করিতেন। যুদ্ধ শেষে প্রয়োজন না থাকায়

সেনা-বিভাগে ব্যাপকভাবে ছাঁটাইয়ের উদ্যোগ চলিতেছিল। তাহার ফলেও অনেকের সহসা বেকার হইবার সম্ভাবনা দেখা দেওয়ায় অসন্তোষ পুঞ্জীভূত হইতে থাকে। আজাদ-হিন্দ ফৌজের সেনানীবৃন্দের বিচারকার্য্য সুরু করার ফলেও সেনা-বিভাগের ভারতীয়গণের মধ্যে প্রবল অসন্তোষের সঞ্চার হয়।

নৌ-শিক্ষার্থীরা তাহাদের বিবিধ অভাব-অভিযোগের বিষয় প্রথমে কর্তৃপক্ষের গোচর করে, কিন্তু তাহাতে কোনই ফল হয় না। কোনও ব্যবস্থাবলম্বনের চেষ্টামাত্র না করিয়া কর্তৃপক্ষ উহা সম্পূর্ণরূপে উপেক্ষা করেন। ১৯৪৬ সালের ফেব্রুয়ারি মাসের গোড়ার দিকে ভারতীয় নৌ-বহরের প্রধান সেনাপতি ভাইস-এ্যাড্মিরাল গডফ্রে যখন বোম্বাই পোতাশ্রয়ে "তলোয়ার" নামক জাহাজটি পরিদর্শন করিতে যান, তখন পি-সি-দত্ত নামক জনৈক টেলিগ্রাফিষ্ট জাহাজের দেওয়ালে "ভারত-ছাড়" "জয় হিন্দ" প্রভৃতি লিখিয়া রাখেন। এই অপরাধের জন্য পি-সি-দত্তকে গ্রেপ্তার করা হয়।

## বিদ্রোহের প্রসার

কর্তৃপক্ষ চেষ্টা করিলে পি-সি-দত্তের আচরণের মধ্যেই নৌ-শিক্ষার্থিগণের মনোভাবের পরিবর্ত্তন অনুধাবন করিতে পারিতেন। বৃটিশ-সাম্রাজ্যের পাকা বনিয়াদে যে ঘুণ ধরিয়াছে—সাধারণ ভারতবাসী-দের "ভারত-ছাড়" দাবী যে সমর-বিভাগের ভারতীয়গণেরও দাবীতে দাঁড়াইয়াছে—তাহা হৃদয়ঙ্গম করিতে তাঁহারা চেষ্টা করিলেন না। চিরাচরিত সাম্রাজ্যবাদীসুলভ মনোভাব লইয়াই তাঁহারা ঘটনাকে আয়ত্ত করিবার চেষ্টা করিলেন। ফল যাহা হইবার তাহাই হইল—রুদ্ধ রোষ প্রথমে ধর্ম্মঘটের আকারে, পরে প্রচণ্ড বিদ্রোহে আত্মপ্রকাশ করিল।

"তলোয়ার" জাহাজের নৌ-শিক্ষার্থীদের মধ্যে ধর্ম্মঘট প্রথম সুরু হইল ১৮ই ফেব্রুয়ারি হইতে। প্রায় ১১০০ নৌ-শিক্ষার্থী এই ধর্ম্মঘটে অংশ গ্রহণ করিল।

অসন্তোষ দ্রুত বিস্তারলাভ করিতে লাগিল। "কলাবতী," "আউধ," "নাসিক" ও "নিলাম" জাহাজও পরের দিনই যোগদান করিল এই ধর্ম্মঘটে। ইহাতে ধর্ম্মঘটী নৌ-সৈন্য ও নৌ-শিক্ষার্থিগণের সংখ্যা দাঁড়াইল প্রায় ২০,০০০। ইহার পর ক্রমশঃ "আকবর," "মাচলিমার," "ফিরোজ" প্রভৃতি জাহাজের নৌ-শিক্ষার্থীরা এবং বিভিন্ন ডকের শ্রমিকরাও ধর্ম্মঘটে যোগদান করার ফলে ধর্ম্মঘটীদের শক্তি প্রভূত পরিমাণে বৃদ্ধিপ্রাপ্ত হইল। বোম্বাই শহরের রাজপথে ধর্ম্মঘটীদের এক বিরাট শোভাযাত্রা বাহির হইল। যে সকল লরি তাহাদের দখলে ছিল, সেগুলির উপরে কংগ্রেস ও লীগের পতাকা এবং লালঝাণ্ডা উড়াইয়া শোভাযাত্রা বাহির করা হইল। বিক্ষুব্ধ ধর্ম্মঘটীরা যে সর্ব্বসময়ই শান্তিপূর্ণ রহিল, তাহা নহে। কোথাও কোথাও তাহারা ইংরাজ-সৈনিক অথবা পুলিশ-অফিসারদিগকে প্রহার করিতেও দ্বিধা করিল না। কতকগুলি ইউরোপীয় প্রতিষ্ঠানও তাহাদের দ্বারা আক্রান্ত হইল। ধর্ম্মঘটীদের মধ্যে কোনও শৃঙ্খলাই বজায় রহিল না। ২১শে তারিখের মধ্যে বোম্বাই পোতাশ্রয়ের প্রায় কুড়িখানি জাহাজ বিদ্রোহীদের দখলে চলিয়া গেল—এমন কি, প্রধান সেনাপতি স্বয়ং যে জাহাজখানিতে থাকেন, সেই ফ্লাগসিপ "নর্ম্মদা" পর্য্যন্ত বাদ পড়িল না। সবগুলি জাহাজের উপরই বৃটিশ পতাকার পরিবর্ত্তে কংগ্রেস ও লীগের পতাকা শোভা পাইতে লাগিল।

নৌ-বিদ্রোহ সুরু হওয়ার সঙ্গে সঙ্গেই বোম্বাই শহরের অধিবাসীরাও চঞ্চল হইয়া উঠিল। ধর্ম্মঘটীদের প্রতি সহানুভূতিসম্পন্ন নাগরিকগণ ক্ষিপ্ত হইয়া বোম্বাইয়ের গিরগাঁও ও কলবাদেবী অঞ্চলে ট্রাম-বাস ভাঙ্গিয়া আগুন

ধরাইয়া দিতে লাগিল, সরকারী অফিস প্রভৃতি আক্রমণ ও লুঠ করিতে লাগিল, বৃটিশ সৈন্য ও পুলিশের সহিত লড়াই করিবার জন্য স্থানে স্থানে ব্যারিকেড রচনা করিল। সমগ্র বোম্বাই শহরে দাঙ্গা-হাঙ্গামা আরম্ভ হওয়ায় পূর্ণমাত্রায় অরাজকতা ও বিশৃঙ্খলা বিরাজ কবিতে লাগিল। পুলিশ ও সৈন্যগণ বিভিন্ন স্থানে বহুবার গুলি চালাইল।

নৌ-ধর্ম্মঘটীদেব প্রতি সহানুভূতি প্রদর্শনেব জন্য বোম্বাইয়েব মেরিন-ড্রাইভ ও আন্ধেরী এলাকাব ভারতীব বৈমানিকগণও ধর্ম্মঘট সুরু করিল।



নৌ-বিদ্রোহীদের সমর্থনে বোম্বাই-এ গণ-বিক্ষোভকালে মিলিটারির গুলিতে নিহত কয়েকজন

বাংলায় কলিকাতার উপকণ্ঠস্থিত বেহালার নৌ-শিক্ষার্থীরা, মাঝেরহাটের নৌ-সৈন্যগণ এবং "হুগলী" জাহাজের নৌ-শিক্ষার্থীরাও ধর্ম্মঘট আরম্ভ করিল। মাদ্রাজে "আদিয়ার" রণপোতের নৌ-সৈন্যেরাও কাজ বন্ধ করিয়া দিল। বিদ্রোহ কিন্তু প্রবল আকারে দেখা দিল করাচীর বন্দরে। সেখানকার "হিমালয়," "বাহাদুর," "চমক" এবং "হিন্দুস্থান" প্রভৃতি জাহাজ বিদ্রোহে যোগদান করিল এবং তাহাদের নেতৃত্ব করিতে লাগিল

"হিন্দুস্থান"। "হিন্দুস্থান" জাহাজের নৌ-সৈন্যেরা একেবারে চরম-পত্র দিয়া বসিল। তাহারা সোজাসুজি জানাইয়া দিল যে, সন্ধ্যা ছয় ঘটিকার মধ্যে তাহাদের দাবী স্বীকার করিয়া না লইলে তাহারা সৈন্যদের উপর গুলি চালাইবে। ইহার পর সামরিক পুলিশ "হিন্দুস্থান"-এর উপর গুলিবর্ষণ করিল—"হিন্দুস্থান" তাহার প্রত্যুত্তর দিল দুইটি কামান হইতে গোলাবর্ষণ করিয়া। সিগন্যালের দ্বারা ইঙ্গিত করিয়া "হিন্দুস্থান" করাচীর অন্যান্য বিদ্রোহী জাহাজগুলিকে আবশ্যক নির্দ্দেশাদি দান করিতে লাগিল।

আজাদ-হিন্দ ফৌজ ভারতীয় সৈন্য-বিভাগে যে ভাঙ্গন ধরাইয়াছিল, নৌ-বিদ্রোহে তাহা আরও গুরুতর আকার ধারণ করিল। সামরিক সংগঠনের বিভিন্ন বিভাগে ভারতীয়গণের যে ঐকান্তিক আনুগত্যের উপর বৃটিশ-সাম্রাজ্যের প্রতিষ্ঠা সুদৃঢ় ছিল, ইংরাজ কূটনীতিবিদ্ ও সমরনীতি-বিদ্গণ বুঝিতে পারিলেন যে, তাহা আর বিন্দুমাত্র নির্ভরযোগ্য নহে। যে বিদ্রোহ নৌ-বিভাগে সুরু হইয়াছে, যে কোন মুহূর্ত্তে অন্যান্য বিভাগেও তাহার সংক্রমণ সংঘটিত হইতে পারে। অসন্তুষ্ট জনসমষ্টি, বিরুদ্ধ আন্তর্জাতিক পরিস্থিতি এবং বিদ্রোহী সৈন্যদল লইয়া তাঁহারা বারুদের স্তূপে বসিয়া আছেন—যে কোনও মুহূর্ত্তে বিস্ফোরণ আরও ভয়াবহরূপে প্রচণ্ড হইতে পারে। অতএব সত্য সত্যই ভারত হইতে বৃটিশ-সিংহের সসম্মানে প্রস্থানের সময় সমাগত হইয়াছে। ক্ষমতা হস্তান্তর সম্বন্ধে তখনও কর্ত্তৃপক্ষের মনে যেটুকু ইতস্ততঃ ভাব ছিল, নৌ-বিদ্রোহ সুরু হওয়ার সঙ্গে সঙ্গে তাহা দূরীভূত করিয়া বাস্তব সিদ্ধান্ত গ্রহণ করিতে হইল।

## ভারতের স্বাধীনতা সম্বন্ধে শ্রমিক-সরকারের ঘোষণা

নৌ-বিদ্রোহ সুরু হওয়ার একদিন পরেই ১৯৪৬ সালের ১৯শে ফেব্রুয়ারি বিলাতের শ্রমিক-গভর্ণমেন্ট ভারত সম্পর্কে এক সিদ্ধান্ত ঘোষণা

করিলেন। তাহাতে বলা হইল যে, ভারতে শীঘ্রই এক মন্ত্রি-মিশন প্রেরিত হইবে এবং ভারত যাহাতে দ্রুত স্বাধীনতা লাভ করিতে পারে, তদ্বিষয়ে সাহায্য করিবার জন্য তাঁহারা ভারতের নূতন শাসন-তন্ত্র সম্বন্ধে ভারতীয় নেতৃবৃন্দের সহিত আলাপ-আলোচনা করিবেন।

কয়েকদিন যাবৎ নৌ-সৈন্যগণ ক্যাস্‌ল ব্যারাকের মধ্যে ঘাঁটি করিয়া বৃটিশ সৈন্যগণের সহিত তুমুল সংগ্রামে রত রহিল। ব্যারাকের অভ্যন্তরস্থ অস্ত্রাগারটি রহিল তাহাদেরই দখলে। ২১শে তারিখে রাত্রে ইংলণ্ডের প্রধান-মন্ত্রী মিঃ এ্যাটলি কমন্স সভায় এক বিবৃতি দিয়া জানাইলেন যে, ঘটনাকে আয়ত্তে আনিবার জন্য বৃটিশ নৌ-বহরের একটা বড় দল বোম্বাই বন্দর অভিমুখে ইতিমধ্যেই যাত্রা করিয়াছে। নয়াদিল্লীর প্রধান-কেন্দ্র হইতেও ঘোষণা করা হইল, শক্তিশালী নৌ, স্থল ও বিমানবাহিনী বোম্বাই, পুণা ও করাচীতে প্রেরিত হইয়াছে। ভারতীয় নৌ-বহরের প্রধান সেনাপতি ভাইস্‌-এ্যাডমিরাল গডফ্রে ঐ ২১শে তারিখেই বোম্বাই বেতার-কেন্দ্র হইতে নৌ-বিদ্রোহীদের উদ্দেশে এক ভাষণে জানাইলেন, বিদ্রোহীদের অভাব-অভিযোগ সম্পর্কে তদন্ত করা হইবে এবং ন্যায়সঙ্গত দাবীগুলি পূরণ করারও চেষ্টা করা হইবে—কিন্তু বিদ্রোহীদিগকে করিতে হইবে বিনা সর্তে আত্মসমর্পণ। তিনি স্মরণ করাইয়া দিলেন, গভর্ণমেণ্টের শক্তি অল্প নহে এবং প্রয়োজন হইলে সমগ্র শক্তি বিদ্রোহ-দমনে নিয়োজিত হইবে; এমন কি, সেজন্য প্রয়োজন হইলে তাঁহাদের গৌরবের নৌ-বহরকে ধ্বংস করিয়া ফেলিতেও তাঁহারা দ্বিধা করিবেন না।

২১শে ফেব্রুয়ারি রাত্রেই ভারতীয় নৌ-বহরের একটা দল গিয়া বোম্বাই বন্দরে প্রহরায় নিযুক্ত হইল এবং কয়েকখানি জঙ্গী ও বোমারু বিমান উপর হইতে পর্য্যবেক্ষণ কার্য্য চালাইতে লাগিল। উভয়-পক্ষ হইতেই সারা রাত্রি গুলি ও গোলা বর্ষিত হইতে লাগিল।

বোম্বাই শহরের অবস্থা আরও চরমে উঠিল। ২২শে তারিখে জনসাধারণ কতকগুলি অঞ্চলে এতই বিক্ষুব্ধ হইয়া উঠিল যে, পুলিশ ও মিলিটারি নানা স্থানে বহুবার গুলি চালনা করিল। সেদিনের গুলিবর্ষণে নিহত হইল প্রায় ৬০জন এবং আহত হইল প্রায় ৬০০ ব্যক্তি। জনসাধারণ সেদিন আন্দাজ ৪০খানি সামরিক লরি আগুন লাগাইয়া পুড়াইয়া দিল, ১২টি ডাকঘর ও ৩০টি র‍্যাশন দোকান লুঠ করিল এবং ইম্পিরিয়্যাল ব্যাঙ্কের ৩টি শাখা আক্রমণ করিয়া জিনিষ-পত্র ভাঙ্গিয়া গুঁড়াইয়া লণ্ডভণ্ড করিয়া দিল। দাঙ্গা-হাঙ্গামা এতই প্রচণ্ড আকার ধারণ করিল যে, কয়েক স্থলে মিলিটারি ও পুলিশের সহিত জনতার রীতিমত লড়াই হইয়া গেল। সরকারী পক্ষে নিহত হইল একজন কনষ্টেবল এবং আহত হইল ৯০জন কনষ্টেবল এবং ৩৭জন অফিসার।

## বিদ্রোহের পরিসমাপ্তি

বেতার মারফত নৌ-সেনাপতির ভীতি-প্রদর্শনে কোনও ফল ফলিল না। ইতিকর্ত্তব্য নির্দ্ধারণের জন্য কেন্দ্রীয় ধর্ম্মঘট কমিটির প্রতিনিধিবৃন্দ জাতীয় নেতৃবৃন্দের সহিত সাক্ষাৎ করিলেন এবং তাঁহাদের নির্দ্দেশ প্রার্থনা করিলেন। শ্রীপুরুষোত্তমদাস ত্রিকমদাস, সর্দ্দার বল্লভভাই প্যাটেল, জনাব মহম্মদ আলি জিন্না প্রভৃতি নেতাগণ বিদ্রোহীদিগকে আত্মসমর্পণ করিতে বলিয়া শান্তির জন্য আবেদন জানাইলেন। সর্দ্দার প্যাটেল আরও জানাইলেন যে, নৌ-সৈন্যগণের অভাব-অভিযোগ পূরণের ব্যাপারে এবং তাহারা যাহাতে শাস্তি না পায় সে বিষয়ে কংগ্রেস যথাসাধ্য চেষ্টা করিবে।

ইহার পর ২২শে ফেব্রুয়ারি রাত্রে "তলোয়ার" জাহাজে কেন্দ্রীয় ধর্ম্মঘট কমিটির যে অধিবেশন হইল, তাহাতে জাতীয় নেতৃবৃন্দের উপদেশ ও আবেদন অনুযায়ী বিনা সর্ত্তে আত্মসমর্পণ করারই সিদ্ধান্ত গৃহীত

হইল। পরদিন ভোর ৬টা ১৩ মিনিটের সময় আত্মসমর্পণের নির্দেশমূলক সাঙ্কেতিক বার্তা বিদ্রোহী ঘাঁটিগুলিতে প্রেরণ করা হইল। বিভিন্ন ঘাঁটির বিদ্রোহী নৌ-সৈন্যগণ এবং জাহাজগুলি ইহার পর একে একে আত্মসমর্পণ করিল। করাচীতে ইহার একদিন পূর্ব্বেই বিদ্রোহের পরিসমাপ্তি ঘটে। ২২শে তারিখে উভয়পক্ষে প্রবলভাবে গোলাগুলি বিনিময়ের পর বৃটিশ ছত্রীবাহিনীর আক্রমণে নিরুপায় হইয়া সকাল ১১টা ১৫মিনিট সময়ে "হিন্দুস্থান" এবং অন্যান্য জাহাজ আত্মসমর্পণ করে।

১৮৫৭ সালের সিপাহী বিদ্রোহের পর নৌ-বিদ্রোহের মত এতবড় বিদ্রোহ সমরবিভাগে আর ঘটে নাই। পতনশীল বৃটিশ-সাম্রাজ্যের ভিত্তি ইহার দ্বারা যেন কম্পিত হইয়া উঠিল।

# আমাদের স্বাধীনতা

সুরলোকে বেজে ওঠে শঙ্খ,
নরলোকে বাজে জয় ডঙ্ক,
এলো মহাজন্মের লগ্ন।
আজি অমারাত্রির দুর্গ-তোরণ যত
ধূলিতলে হ'য়ে গেল ভগ্ন।

—রবীন্দ্রনাথ

## মন্ত্রি-মিশন

১৯৪৬ সালের ১৫ই মার্চ্চ ইংলণ্ডের প্রধান-মন্ত্রী মিঃ এ্যাটলি ভারত সম্পর্কে আর একটি ঘোষণা করিলেন। উহাতে তিনি জানাইলেন, সংখ্যালঘু সম্প্রদায়সমূহকে আর সংখ্যাগুরু সম্প্রদায়গুলির অগ্রগতি ব্যাহত করিতে দেওয়া হইবে না। মন্ত্রি-মিশন প্রেরণ সম্পর্কে তিনি বলিলেন, ভারতবর্ষ যাহাতে দ্রুত স্বাধীনতা লাভ করিতে পারে, সে বিষয়ে সাহায্য করিবার জন্যই তাঁহার সহকর্ম্মিগণ ভারতে গমন করিতেছেন। ভারতের ভবিষ্যৎ শাসন-ব্যবস্থা কিরূপ হইবে, ভারতবাসীদের দ্বারাই তাহা স্থিরীকৃত হইবে। তাঁহারা ইচ্ছা করেন যে, ভারতের জনগণ সত্বর এ সম্বন্ধে সিদ্ধান্ত গ্রহণ করেন। ভারতের পূর্ণ স্বাধীনতা দাবী করিবার অধিকার তিনি স্বীকার করিলেন এবং যথাসম্ভব দ্রুত ও সহজভাবে ক্ষমতা হস্তান্তর করিতে অভিলাষ প্রকাশ করিলেন।

ইহার পর মন্ত্রি-মিশনের তিনজন সদস্য—ভারত-সচিব লর্ড পেথিক লরেন্স, বাণিজ্য-সচিব সার ষ্ট্যাফোর্ড ক্রীপস্ এবং নৌ-সচিব মিঃ এ-ভি-আলেকজাণ্ডার—২৩শে মার্চ্চ করাচীতে আসিয়া পৌছাইলেন। মিশনের নেতা ছিলেন লর্ড পেথিক লরেন্স। ভারতে আসিয়াই মিশনকে সংখ্যালঘু-সংখ্যাগুরু সম্পর্কীয় মিঃ এ্যাটলির ঘোষণার ব্যাখ্যামূলক প্রশ্নের সম্মুখীন হইতে হইল। উহা ব্যাখ্যা প্রসঙ্গে তাঁহারা বলিলেন যে, উক্ত ঘোষণায় মুসলমান সম্প্রদায়কে সংখ্যালঘু সম্প্রদায় হিসাবে গণ্য করা হয় নাই; অর্থাৎ তাহার সারমর্ম্ম এইরূপ দাঁড়াইল যে, ভারতকে আঞ্চলিক ভিত্তিতে বিচার করিলে যে সব এলাকায় মুসলমানগণ সংখ্যাগরিষ্ঠ, সে সকল স্থানে তাঁহারা সংখ্যাগরিষ্ঠ হিসাবেই পরিগণিত হইবেন। এইভাবে ভারতকে অখণ্ডভাবে বিচার না করিয়া মুসলমান-গণকে সমগ্র ভারতে সংখ্যালঘু সম্প্রদায় হিসাবে বিবেচিত হওয়ার

আশঙ্কা হইতে মুক্ত করা হইল। ইহার পূর্ব্বে বড়লাট লর্ড ওয়াভেল একবার ঘোষণা করিয়াছিলেন যে, ভৌগোলিক, সামরিক এবং অর্থ-নৈতিক দিক দিযা ভারত অখণ্ড—ইহার উপর পাকিস্তানী-অস্ত্রোপচার চলিবে না। মন্ত্রি-মিশনের ব্যাখ্যায কিন্তু পাকিস্তানের আভাষই যেন উঁকিঝুঁকি মারিতে লাগিল।

ভারতে উপস্থিত হইযা বিভিন্ন সম্প্রদায এবং দলকে তাঁহাদের বক্তব্য এবং প্রস্তাবসমূহ মন্ত্রি-মিশনের নিকট উপস্থাপিত করিবার জন্য মিশন আমন্ত্রণ জানাইলেন এবং বিভিন্ন দলের নেতৃবৃন্দের সহিত মন্ত্রিত্রয আলাপ-আলোচনা চালাইতে লাগিলেন। আলোচনার প্রথম পর্য্যায শেষ করিযা তাঁহারা বিশ্রাম গ্রহণের উদ্দেশ্যে কযেক দিনের জন্য ১৯শে এপ্রিল তারিখে কাশ্মীরে গমন করিলেন। তাঁহাদের কাশ্মীর হইতে প্রত্যাবর্ত্তনের পর ৫ই মে হইতে মন্ত্রি-মিশনের সদস্যগণ, বড়লাট এবং কংগ্রেস ও লীগনেতৃবৃন্দের ত্রিদলীয় বৈঠক সুরু হইল সিমলায; কিন্তু মুস্‌লিম লীগের পাকিস্তান দাবী এবং কংগ্রেসের অখণ্ড-ভারত দাবীর টানা-হেঁচড়ায় ১২ই মে সন্ধ্যায় বৈঠক ভাঙ্গিয়া গেল।

মন্ত্রি-মিশনের সহিত আলাপ-আলোচনায প্রবৃত্ত হইবার পূর্ব্বে কংগ্রেসের পক্ষ হইতে এইরূপ প্রতিশ্রুতি আদায় করিয়া লওয়া হইয়াছিল যে, কংগ্রেস ও লীগের মধ্যে কোনও মীমাংসা সম্ভব না হইলেও ভারতবর্ষ সম্বন্ধে শ্রমিক-গভর্ণমেণ্টের ঘোষণাকে কার্য্যে পরিণত করিতে হইবে; সুতরাং বৈঠক ভাঙ্গিয়া গেলেও মন্ত্রি-মিশনের কার্য্য শেষ হইল না। উভয় দলের মধ্যে কোনও মীমাংসা সম্ভব না হওয়ায় এক বিবৃতি মারফত বড়লাট এবং মন্ত্রিত্রয় দুঃখ প্রকাশ করিলেন এবং ইহাও জানাইলেন যে, আলোচনা ব্যর্থ হওয়ায় সকল উদ্যোগ শেষ হইল না; পরবর্ত্তী কর্ত্তব্য সম্বন্ধে শীঘ্রই এক ঘোষণা করা হইবে।

## মন্ত্রি-মিশনের পরিকল্পনা

সেই ঘোষণা প্রকাশিত হইল ১৬ই মে। উহাতে গণ-পরিষদ গঠন এবং ভারতের ভবিষ্যৎ রাষ্ট্রীয় রূপ সম্বন্ধে সুপারিশের আকারে এক পরিকল্পনা প্রচারিত হইল। পরিকল্পনার দুইটি অংশ ছিল—একটি দীর্ঘমেয়াদী ও অপরটি স্বল্পমেয়াদী। দীর্ঘমেয়াদী পরিকল্পনায় পররাষ্ট্র, দেশরক্ষা এবং যানবাহন ব্যতীত অপর সমুদয় ক্ষমতা প্রাদেশিক ও দেশীয়রাজ্য গভর্ণমেণ্টসমূহের হস্তে ন্যস্ত করিয়া বৃটিশ-ভারত ও দেশীয় রাজ্যের সমবায়ে এক ভারতীয় যুক্তরাষ্ট্র গঠনের কথা বলা হইল। পররাষ্ট্র, দেশরক্ষা ও যানবাহনের পুরাপুরি কর্ত্তৃত্ব কেবল যুক্তরাষ্ট্রীয় সরকারের হস্তে থাকিবে। প্রাদেশিক ব্যবস্থা-পরিষদসমূহের সদস্যগণ কর্ত্তৃক সাম্প্রদায়িক অনুপাতে একক হস্তান্তর-যোগ্য ভোটের দ্বারা নির্ব্বাচিত প্রাপ্তবয়স্কের ভোটের ভিত্তিতে প্রতি দশ লক্ষে একজন হিসাবে মোট ৩৮৫ জন সদস্য লইয়া ভারতীয় যুক্তরাষ্ট্রের জন্য এক শাসনতন্ত্র-রচনাকারী গণ-পরিষদ গঠিত হইবে। ৩৮৫ জন সদস্যের মধ্যে বৃটিশ-ভারত হইতে থাকিবেন ২৯২ জন এবং দেশীয় রাজ্য হইতে ৯৩ জন। মুস্‌লিম লীগের পাকিস্তান দাবী আংশিকভাবে পূরণের জন্য বৃটিশ-ভারতের প্রদেশগুলিকে এভাবে তিনটি মণ্ডলীতে ভাগ করার ব্যবস্থা হইল, যাহাতে মুসলমানগণ যে যে অঞ্চল লইয়া পাকিস্তান গঠন করিতে চাহেন, সেই সেই অঞ্চলের প্রাদেশিক শাসন-তন্ত্র প্রণয়নে তাঁহাদের সংখ্যাগরিষ্ঠতা অক্ষুণ্ণ থাকে। এইরূপ ব্যবস্থা হইল যে, গণ-পরিষদের প্রথম অধিবেশনেই ক, খ ও গ প্রদেশ-মণ্ডলীর অন্তর্ভুক্ত প্রতিনিধিবর্গ পরিকল্পনায় উল্লিখিতমত তিনটি বিভিন্ন ভাগে বিভক্ত হইয়া স্বতন্ত্রভাবে তাঁহাদের স্ব স্ব মণ্ডলীর অন্তর্গত প্রদেশসমূহের জন্য শাসনতন্ত্র রচনা করিবেন এবং ঐ সমুদয় প্রদেশ লইয়া

মণ্ডলী গঠিত হইবে কি না এবং হইলে কোন্ কোন্ বিষয়ের ভার ঐ মণ্ডলী গ্রহণ করিবে, তাহা স্থির করিবেন। নূতন শাসনতন্ত্র চালু হওয়ার পর কোনও প্রদেশ ইচ্ছা করিলে উহা যে মণ্ডলীর অন্তর্ভুক্ত আছে, তাহা হইতে বাহির হইয়া আসিতে পারিবে। আলোচনা-কমিটির মাধ্যমে দেশীয় রাজ্যগুলির ভারতীয় যুক্তরাষ্ট্রে যোগদান সম্বন্ধে আলোচনা করিতে এবং যোগদানের জন্য সর্ত্ত স্থির করিতে নির্দ্দেশ দেওয়া হইল।

স্বল্পমেয়াদী পরিকল্পনায় বলা হইল, যে সকল প্রধান দল উপরোক্ত দীর্ঘমেয়াদী পরিকল্পনা মানিয়া লইবেন, তাঁহাদের মধ্য হইতে সদস্য লইয়া অন্তর্ব্বর্ত্তী কালের জন্য ভারতগভর্ণমেণ্ট পুনর্গঠিত হইবে।

২৯শে জুন তারিখে মন্ত্রি-মিশনের সদস্যগণ ভারত ত্যাগ করিলেন।

## পরিকল্পনা সম্পর্কে কংগ্রেস ও লীগ

মন্ত্রি-মিশনের সনির্ব্বন্ধ অনুরোধে কংগ্রেস সর্ত্তসাপেক্ষভাবে দীর্ঘ-মেয়াদী প্রস্তাবটি গ্রহণ করিলেন—কিন্তু স্বল্পমেয়াদী প্রস্তাব স্বীকার করিয়া অন্তর্ব্বর্ত্তী-সরকার গঠনে রাজি হইলেন না। মুস্‌লিম লীগ প্রথমে উভয় প্রস্তাবই গ্রহণ করিলেন, কিন্তু বৃটিশ গভর্ণমেণ্ট একমাত্র তাঁহাদের লইয়া অন্তর্ব্বর্ত্তী-সরকার গঠনে উদ্যোগী না হওয়ায় এবং দীর্ঘ-মেয়াদী পরিকল্পনায় মণ্ডলী-গঠন প্রভৃতির ব্যাখ্যা লইয়া মতান্তরের ফলে তাঁহারা পরে আবার বাঁকিয়া বসিলেন। ১৯৪৬ সালের জুলাই মাসে প্রদেশসমূহ হইতে গণ-পরিষদের সদস্য-নির্ব্বাচন সমাপ্ত হইলে দেখা গেল যে, উহাতে কংগ্রেস দলের ২১১ জন এবং লীগের মাত্র ৭৩জন সদস্য স্থান পাইয়াছেন; সুতরাং বিপুল সংখ্যাগরিষ্ঠতা ( জনাব জিন্নার ভাষায় Brute Majority ) থাকার ফলে গণ-পরিষদে কংগ্রেসের প্রভাব বিন্দুমাত্রও ক্ষুণ্ণ হওয়ার সম্ভাবনা ছিল না। তখন ২৯শে জুলাই তারিখের এক অধিবেশনে লীগ কাউন্সিল মন্ত্রি-

মিশনের পরিকল্পনা সম্পূর্ণভাবে পরিত্যাগ করিয়া স্বাধীন, সার্ব্বভৌম পাকিস্তানের জন্য প্রত্যক্ষ সংগ্রাম সুরু করার সিদ্ধান্ত গ্রহণ করিলেন। ১৬ই আগষ্ট তারিখটি প্রত্যক্ষ-সংগ্রাম-দিবস হিসাবে পালন করা স্থির হইল।

### অন্তর্ব্বর্ত্তী-সরকার—লীগের প্রত্যক্ষ সংগ্রাম

ইংরাজ-কর্তৃপক্ষের সহিত একটা বুঝা-পড়ার ফলে পণ্ডিত নেহেরু ইতিমধ্যে অন্তর্ব্বর্ত্তী-সরকার গঠনের জন্য আমন্ত্রিত হইলেন। লীগও যাহাতে অন্তর্ব্বর্ত্তী-সরকারে যোগদান করেন, পণ্ডিত নেহেরু তজ্জন্য জনাব মহম্মদ আলি জিন্নার সহিত বোম্বাই নগরীতে গিয়া সাক্ষাৎ করিয়া আলাপ-আলোচনা চালাইলেন—কিন্তু লীগের মনোভাবের কোনই পরিবর্ত্তন হইল না। এদিকে ১৬ই আগষ্ট প্রত্যক্ষ-সংগ্রাম-দিবসে নানা স্থানে ভীষণ দাঙ্গা-হাঙ্গামা সুরু হইল—তন্মধ্যে কলিকাতার দাঙ্গাই হইল ভয়াবহ। উহার পর হইতেই অদ্যাপি নানাস্থানে দাঙ্গা-হাঙ্গামা চলিয়া আসিতেছে।

পণ্ডিত নেহেরুর নেতৃত্বে ২রা সেপ্টেম্বর অন্তর্ব্বর্ত্তী-সরকার গঠিত হইল। ইহার পর বড়লাট লর্ড ওয়াভেলের সহিত লীগ-সভাপতি জনাব জিন্নার গোপন আলোচনার ফলে দীর্ঘ-মেয়াদী পরিকল্পনা মানিয়া না লইলেও লীগের পাঁচ জন সদস্যকে ২৬শে অক্টোবর অন্তর্ব্বর্ত্তী-সরকারে গ্রহণ করা হইল; কিন্তু ইহার ফল শুভ হইল না। দুইটি প্রতিদ্বন্দ্বী দলের আদর্শগত পার্থক্যের জন্য সদস্যগণের মধ্যে মত-বিরোধ এবং অসহযোগিতা তীব্র আকার ধারণ করিল।

### গণ-পরিষদ

৯ই ডিসেম্বর হইতে গণ-পরিষদের অধিবেশন সুরু হইবে বলিয়া স্থির হইয়াছিল; কিন্তু অন্তর্ব্বর্ত্তী সরকারে থাকিয়াও লীগের উক্ত গণ-পরিষদ

বর্জ্জন করার সিদ্ধান্তে উদ্ভব হইল এক জটিল পরিস্থিতির। তখন লর্ড ওয়াভেল কংগ্রেস, লীগ ও শিখ নেতৃবৃন্দকে লইয়া মিঃ এ্যাটলির আমন্ত্রণে আলোচনার জন্য লণ্ডনে গমন করিলেন। কংগ্রেসের তরফে গেলেন পণ্ডিত জওহরলাল নেহেরু এবং লীগের তরফে জনাব জিন্না। আলোচনায় কিছুই মীমাংসা হইল না। দীর্ঘ-মেয়াদী পরিকল্পনা সম্পর্কে লীগের ব্যাখ্যা সমর্থন করিয়া মিঃ এ্যাট্‌লি ৬ই ডিসেম্বর এক বিবৃতি দিলেও এবং কংগ্রেস সেই ব্যাখ্যাই মানিয়া লইতে সম্মত হইলেও লীগ গণ-পরিষদে যোগদান করিতে রাজি হইল না। লীগ সদস্যগণের অনুপস্থিতি সত্ত্বেও ৯ই ডিসেম্বর কিন্তু গণ-পরিষদের প্রথম অধিবেশন বসিল।

## দ্রুত ক্ষমতা হস্তান্তরের অভিপ্রায় ঘোষণা

১৯৪৭সালের ২০শে ফেব্রুয়ারি মিঃ এ্যাট্‌লি ভারত সম্পর্কে কমন্স-সভায় এক চূড়ান্ত ঘোষণা করিলেন। উহাতে বড়লাট হিসাবে লর্ড ওয়াভেলের স্থলে লর্ড লুই মাউণ্টব্যাটেনের নিয়োগ ঘোষণা করা হইল এবং বলা হইল যে, বৃটিশ গভর্ণমেণ্ট ১৯৪৮ সালের জুন মাসের মধ্যে ভারত-শাসনের সকল দায়িত্ব ও ক্ষমতা পরিত্যাগ করিবেন। ক্ষমতা হস্তান্তরের কাজ অবিলম্বেই আরম্ভ করা হইবে এবং কেন্দ্রীয় ও প্রাদেশিক গভর্ণমেণ্টসমূহ যাহাতে ঐ সময়ের মধ্যে ক্ষমতা গ্রহণের উপযুক্ত হন, তজ্জন্য বিশেষ বিশেষ ক্ষমতা প্রদান করা হইতে থাকিবে। সমগ্র বৃটিশ-ভারত উক্ত নির্দ্দিষ্ট সময়ের মধ্যে ঐকামত হইয়া ক্ষমতা গ্রহণে ইচ্ছুক না হইলে, কাহার নিকট ক্ষমতা হস্তান্তর করা হইবে, সে বিষয়ে বৃটিশ গভর্ণমেণ্ট চিন্তা করিয়া দেখিবেন। তখন বিবেচনা করিয়া দেখা হইবে যে, কেন্দ্রীয় সরকার বা অঞ্চল বিশেষে প্রাদেশিক সরকার অথবা ভারতের স্বার্থ ও ন্যায়-পরায়ণতার দিক হইতে অপর কাহার হস্তে ক্ষমতা হস্তান্তর করা যায়।

বস্তুতঃ এই ঘোষণার দ্বারা মন্ত্রি-মিশনের পরিকল্পনা কার্য্যতঃ পরিত্যাগ করা হইল।

## ভারত-বিভক্তি

ক্ষমতা হস্তান্তরের দায়িত্ব লইয়া মার্চ্চ মাসের শেষ দিকে বড়লাট হইয়া আসিলেন লর্ড লুই মাউণ্টব্যাটেন। কংগ্রেস, লীগ ও শিখ নেতৃবৃন্দের সহিত আলোচনার পর তাঁহাদের সম্মতিতে তিনি ৩রা জুন তারিখে ভারত-বিভাগের প্রস্তাব উত্থাপন করিলেন। কংগ্রেস, লীগ ও শিখ নেতৃবৃন্দ কর্ত্তৃক উহা গৃহীত হইল। ইহার ফলে বাংলা ও পাঞ্জাবও বিভক্ত হইল—আসামের শ্রীহট্ট জেলায় গণভোট গ্রহণের পর উহা পূর্ব্ববঙ্গের সহিত যুক্ত হইল। উত্তর-পশ্চিম-সীমান্ত প্রদেশেও গণ-ভোট লইয়া উহার পাকিস্তানে যোগদান সাব্যস্ত হইল।

## ভারত-স্বাধীনতা আইন—১৯৪৭

১৯৪৭ সালের ৪ঠা জুলাই ইংলণ্ডের পার্লামেণ্ট মহাসভায় হাউস-অফ-কমন্স-এ 'ভারত-স্বাধীনতা আইন' উত্থাপন করা হয় এবং আলোচনান্তে অতি দ্রুত ১৪ই জুলাই তাহা চূড়ান্তরূপে গৃহীত হয়। বিলটি লর্ড-সভায় অনুমোদিত হয় ১৬ই জুলাই তারিখে। রাজা ষষ্ঠ জর্জ্জ ১৮ই জুলাই বিলে সম্মতি দান করিলে উহা আইনে পরিণত হয়।

উক্ত আইন অনুযায়ী ১৯৪৭ সালের ১৫ই আগষ্ট বৃটিশ-শাসিত ভারতকে দুই ভাগ করিয়া ভারত ও পাকিস্তান নামে স্বয়ং-শাসিত দুইটি নূতন ডোমিনিয়ন গঠিত হয় এবং উক্ত দুইটি ডোমিনিয়নের উপর বৃটিশ মন্ত্রি-সভার সর্ব্ববিধ কর্ত্তৃত্ব লোপ পায়। দেশীয় রাজ্যগুলির উপরও ইংলণ্ডেশ্বরের সার্ব্বভৌমত্বের অবসান ঘটে এবং অভিপ্রায়, সংস্কৃতি ও নৈকট্য অনুযায়ী ঐগুলিকে দুইটি ডোমিনিয়নের যে কোন

একটিতে যোগদানের অধিকার ও পরামর্শ দেওয়া হয়। পাকিস্তানের জন্য ব্যবস্থা হয় স্বতন্ত্র গণ-পরিষদের।

## স্বাধীন সার্ব্বভৌম প্রজাতন্ত্রের প্রতিষ্ঠা

ভারতীয় গণ-পরিষদ শাসন-তন্ত্র প্রণয়নের কার্য্য চালাইয়া যাইতে থাকেন। ইতিমধ্যে ভারত-রাষ্ট্রের সংলগ্ন দেশীয় রাজ্যগুলিও একে একে ভারতীয় যুক্তরাষ্ট্রে যোগদান করেন। ১৯৪৯ সালের ২৬শে নভেম্বর গণ-পরিষদের শাসনতন্ত্র-প্রণয়ন কার্য্য সমাপ্ত হইয়া ঐদিন উহা চূড়ান্তরূপে গৃহীত হয়। গণ-পরিষদে রচিত শাসন-তন্ত্র অনুযায়ী ১৯৫০ সালের ২৬শে জানুয়ারি ভারতে মহান্ গণতান্ত্রিক প্রজাতন্ত্র স্থাপিত হইয়াছে এবং ভারত স্বেচ্ছায় উপনিবেশ-গোষ্ঠীর মধ্যে থাকিলেও ইংলণ্ডের রাজার প্রতি তাহার সর্ব্ববিধ আনুগত্যের সমাপ্তি ঘটিয়াছে।

আমাদের স্বাধীনতা-লাভের ইহাই ইতিহাস। যাঁহাদের বিপুল স্বার্থত্যাগ এবং আত্মবিসর্জ্জনের উপর এই স্বাধীনতার প্রতিষ্ঠা—তাঁহারা চিরদিন পূজিত হউন।

**সমাপ্ত**




গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্সের পক্ষে
মুদ্রাকর ও প্রকাশক—শ্রীগোবিন্দপদ ভট্টাচার্য্য, ভারতবর্ষ প্রিন্টিং ওয়ার্কস্,
২০৩।১।১, কর্ণওয়ালিস ষ্ট্রীট, কলিকাতা—৬